# বৌদ্ধ-ভারত

---

"মহাত্মা অশ্বিনীকুমার,"
"বুদ্ধের জীবন ও বাণী," "ভারতীয় সাধক," "শিখগুরু ও শিখজাতি,"
"শিবাজী ও মারাঠা জাতি," "পঞ্চকন্যা," "বঙ্গ-গৌরব স্যর
গুরুদাস বন্দ্যোপাধ্যায়" প্রভৃতি গ্রন্থপ্রণেতা ও বোলপুর
শান্তিনিকেতন ব্রহ্মচর্য্যাশ্রমের
ভূতপূর্ব্ব শিক্ষক
শ্রীশরৎকুমার রায়
বিদ্যারত্ন, সাহিত্যভূষণ-প্রণীত

প্রাপ্তিস্থান—
চক্রবর্ত্তী চাটার্জ্জি এণ্ড কোং লিমিটেড্
১৫ নং কলেজ স্কোয়ার, কলিকাতা

১৯৩১

মূল্য দুই টাকা মাত্র

যিনি ভক্ত

যিনি জীবন-মৃত্যুর সন্ধিস্থলে দাঁড়াইয়া

ইহকাল ও পরকালের

আনন্দলীলা

প্রত্যক্ষ করিতেছেন

মহাসাধকের সাধনারসনিঃসৃত

প্রাচীন ভারতের

এই গৌরবময় ইতিবৃত্ত

আমার সেই

পূজনীয় আচার্য্য

শ্রীযুক্ত অশ্বিনীকুমার দত্ত

মহাশয়ের চরণকমলে

উৎসর্গ করিলাম

কেশবনিকেতন, কলিকাতা
রথদ্বিতীয়া—৩০এ আষাঢ়,
১৩৩০

ভক্তি-প্রণত
শ্রীশরৎকুমার রায়

# নিবেদন

বৌদ্ধ-ভারত গ্রন্থ বিশেষের অনুবাদ নহে। দেশের ও বিদেশের বৌদ্ধশাস্ত্রানুরাগী সুধীগণের গ্রন্থাবলী ও রচনা অবলম্বনে এই গ্রন্থ সঙ্কলিত হইল। সাধারণ ইতিহাস গ্রন্থের সহিত এক স্থলে এই গ্রন্থের পার্থক্য দৃষ্ট হইবে। এই গ্রন্থখানি রাষ্ট্রীয় ইতিহাস নহে। মহাপুরুষ বুদ্ধের সাধনা এই দেশে কি প্রকারে এক বিরাট্ সভ্যতার সৃষ্টি করিয়াছিল এই গ্রন্থে তাহাই প্রদর্শন করিবার চেষ্টা করা হইয়াছে। যে সাধনার মূলে সত্যরত্ন নিহিত থাকে সেই সাধনা কিছু-না-কিছুর সৃষ্টি করিয়া থাকে। ইতিহাসজ্ঞ ব্যক্তিমাত্রেই ইহা জ্ঞাত আছেন, মোহম্মদ, নানক, কবীর, চৈতন্য প্রভৃতি মহাপুরুষদিগের সাধনা ক্ষুদ্র-বৃহৎ রাষ্ট্র কিংবা সম্প্রদায়ের সৃষ্টি করিয়াছে।

ইয়ুরোপের রাষ্ট্রীয় ইতিবৃত্তের আলোকে যাহারা প্রাচীন ভারতের ইতিহাস আলোচনা করেন তাহারা ঐ যুগের বিচ্ছিন্ন ঘটনাবলীর মধ্যে কোনো ঐক্যসূত্র খুঁজিয়া পান না। বস্তুতঃ প্রাচীন ভারতের ইতিবৃত্ত যে অস্পষ্টতার কুহেলিকায় সমাচ্ছন্ন তাহা অস্বীকার করা যায় না। কিন্তু ঐ যুগের বিচ্ছিন্ন ঘটনা-রাজির অভ্যন্তরে ঐক্যের একটি চিরন্তন ধারা ফল্গুর অন্তঃসলিলা ধারার মত নিঃসন্দেহ প্রবাহিত হইতেছে। ভারত-ইতিহাসের এই ঐক্যধারা সম্ভবতঃ যুগ-প্রবর্ত্তক মহাপুরুষদের সাধনার

অমৃতধারা। বশিষ্ঠ-বিশ্বামিত্র, ব্যাস-বাল্মীকি, বুদ্ধ-শঙ্কর প্রভৃতি মহাজনদের সাধনার মধ্যে ভারত-ইতিহাসের ঐক্যসূত্রের সন্ধান করিতে হইবে।

ছয় বৎসর কঠোর সাধনার ফলে মহাপুরুষ বুদ্ধ যে সত্য লাভ করেন উহার আকর্ষণে যাঁহারা তাঁহার চারিদিকে দলবদ্ধ হইলেন তাঁহাদিগকে লইয়া 'সঙ্ঘের' সৃষ্টি হইল। এই সঙ্ঘের সাধুরাই মহাপুরুষের বাণী প্রচার করিতেন। সঙ্ঘের প্রভাব সমস্ত দেশের উপর পতিত হইয়াছিল। সঙ্ঘ যখন বৃহৎ হইয়া দেশবাসীর দৃষ্টি বিশেষভাবে আকর্ষণ করিল তখন হইতে সঙ্ঘের সাধুদের আচার-ব্যবহার, ক্রিয়া-কর্ম্ম দেশবাসীর সমালোচনার বিষয় হইল। দেশবাসীদের অভিপ্রায় সঙ্ঘবাসীদের আচার-ব্যবহার নিয়মিত করিতেছিল। এইরূপে বৌদ্ধসঙ্ঘ এক বিরাট্ জনসঙ্ঘে পরিণত হইল।

বৌদ্ধভিক্ষুগণ নগরের বাহিরে প্রকৃতির সুরম্য নিকেতনে নিভৃতে বিহারে বাস করিতেন। বৌদ্ধভিক্ষুদের এই বিহার-গুলিই সেকালে ধর্ম্ম ও শাস্ত্রালোচনার কেন্দ্র ছিল। সাধুরা শিষ্যদিগকে কেবল ধর্ম্ম নহে, জ্যোতিষ, আয়ুর্ব্বেদ, চিত্রকলা, ভাস্কর্য্য প্রভৃতি সর্ব্বপ্রকার পরা ও অপরা বিদ্যা শিক্ষা প্রদান করিতেন। এইরূপে ভগবান্ বুদ্ধের সাধনা হইতে প্রাচীন ভারতে যে আশ্চর্য্য সভ্যতার সৃষ্টি হইয়াছিল এই পুস্তকে তাহাই যথাসম্ভব সংক্ষেপে বর্ণিত হইয়াছে। যখন নদীতে বান আসে তখন খাল, বিল, নালা সমস্তই জলে পূর্ণ হইয়া যায়; বৌদ্ধধর্ম্মের

অমৃতরসও সেইরূপ বানের মত ভারতবর্ষকে প্লাবিত করিয়াছিল। সেই প্লাবন ভারতবর্ষ ছাপাইয়া দেশান্তরেও পরিব্যাপ্ত হইয়াছিল। এমনই এক অভাবনীয় আশ্চর্য্য ব্যাপার এই ভারতবর্ষে ঘটিয়াছিল। বৌদ্ধধর্ম্মের প্রসাদে এই দেশে আমরা এমন এক ভূপতি দেখিলাম যাঁহার তুলনা পৃথিবীর আর কোন দেশে পাওয়া যাইবে না। ধর্ম্মবলে তিনি এমন সংস্কারশূন্য হইয়াছিলেন যে, স্বধর্ম্মী বিধর্ম্মী সকলকে তিনি তুল্যরূপে ভালবাসিতেন। প্রজাদিগকে তিনি পুত্রবৎ পালন করিতেন। সাধারণ রাজার মত তিনি রাজস্ব আদায় এবং রাজ্যশাসন করিয়া স্বীয় কর্ত্তব্য শেষ করেন নাই। রাজ্যের সর্ব্বত্র যাহাতে ধর্ম্ম ও সুনীতি প্রতিপালিত হয় তজ্জন্য বিশেষ কর্ম্মচারী নিযুক্ত এবং বিবিধ উপায় অবলম্বন করিয়াছিলেন।

ঐতিহাসিকগণ যে যুগটিকে বৌদ্ধযুগ বলিয়া নির্দ্দেশ করিয়াছেন এই গ্রন্থে সেই যুগের বহু পূর্ব্বের এবং পরবর্ত্তী কালের কোনো কোনো কথা লিপিবদ্ধ করা হইয়াছে। উহার কারণ পাঠকগণ অনায়াসেই উপলব্ধি করিতে পারিবেন। বৌদ্ধ-ভারত বৌদ্ধযুগের নহে, বৌদ্ধ সভ্যতার ইতিহাস। নানা দিক্ হইতে এই ইতিহাস বিস্তারিত ভাবে আলোচিত হইতে পারে। সেইরূপ আলোচনার অধিকার বিশেষজ্ঞ পণ্ডিতদেরই আছে। আলোচ্য গ্রন্থে সমস্ত বিষয়ই যতদূর সম্ভব সংক্ষেপে বর্ণিত হইয়াছে। আলোচনার জটিলতা পরিহার করিয়া পুস্তকখানি সকল শ্রেণীর পাঠকের উপযোগী করিবার চেষ্টা করা হইয়াছে।

এই গ্রন্থ-সঙ্কলনে আমি যে সকল গ্রন্থকার ও প্রবন্ধ-লেখকের রচনা হইতে আনুকূল্য প্রাপ্ত হইয়াছি তাঁহাদিগকে আমার অন্তরের কৃতজ্ঞতা জানাইতেছি। মদীয় শ্রদ্ধাস্পদ সুহৃদ্ শ্রমণ শ্রীযুক্ত পূর্ণানন্দ স্বামী মহোদয় আমার গ্রন্থের অধিকাংশ শ্রবণ করিয়া আমাকে কোনো কোনো স্থান সংশোধনের সদুপদেশ প্রদান করিয়া ধন্যবাদার্হ হইয়াছেন।

কেশবনিকেতন, কলিকাতা
আষাঢ়, ১৩৩০

বিনীত
গ্রন্থকার

## দ্বিতীয় সংস্করণ

বৌদ্ধভারতের দ্বিতীয় সংস্করণ প্রায় দুইবৎসর পূর্ব্বে প্রকাশিত হওয়া উচিত ছিল। এই সংস্করণে "গৌতম বুদ্ধ" ও "বুদ্ধ ও বৌদ্ধনারী" এই দুইটি নূতন অধ্যায় সংযোজিত হইল।

৩৬।৪।৩, বেণেটোলা লেন,
কলিকাতা, ১৩৩৮

বিনীত গ্রন্থকার

# বিষয়-সূচী





# চিত্র-সূচী



ধ্যানী বুদ্ধ

( প্রথম অধ্যায়ের আরম্ভে )

# বৌদ্ধ-ভারত

## প্রথম অধ্যায়

### বুদ্ধ ও বৌদ্ধশাস্ত্র

খৃস্টপূর্ব্ব ষষ্ঠ শতাব্দীতে ভারতবর্ষের চিন্তারাজ্যে এক তুমুল বিপ্লব ঘটিয়াছিল। বহু শতাব্দী ধরিয়া এদেশের হিন্দু আর্য্যগণ যে ক্রিয়াকর্ম্ম, আচার-অনুষ্ঠান নির্বিবচারে মানিয়া আসিতেছিলেন, কালক্রমে সেই সকল অনুষ্ঠান এমন প্রাণহীন ও নীরস হইয়া পড়িয়াছিল যে, সেগুলি আর কাহারও চিত্তে ধর্ম্মবোধের সঞ্চার করিত না। অত্যাশ্চর্য্য নৈসর্গিক শোভায় বিহ্বল হইয়া ঋগ্বেদের ঋষিগণ স্বাভাবিক ভক্তির উচ্ছ্বাসে সরল বন্দনামন্ত্রে ইন্দ্র, বরুণ, উষা প্রভৃতি যে সকল দেবতার আরাধনা করিয়াছেন, তখনও সেই সকল দেবতার নাম উচ্চারিত হইত বটে, কিন্তু সেই নাম তখন কাহারও হৃদয়যন্ত্রে ভক্তিতারে ঝঙ্কার দিত না। এই সকল ঋষির বংশধরগণই বাহির হইতে চাপ পাইয়া নানা প্রয়োজনের তাগিদে আপনাদের কর্ম্ম বিভাগ করিয়া নানা বর্ণের সৃষ্টি করিয়া ফেলিলেন। কালে কালে সেই ভাগবিভাগ জাতিভেদের সৃষ্টি করিল। ঋষিদের

বংশধরগণের এক দল হইলেন ব্রাহ্মণ; ক্রিয়াকর্ম্ম যাগযজ্ঞ ধ্যানধারণাই তাঁহাদের ব্যবসায় হইল। ইহাতে কোনও সুফল ফলে নাই এমন কথা বলা যায় না। কিন্তু কালক্রমে এই প্রথায় লোকের মনে এই বোধ জন্মিল যে যাজক পুরোহিতই তাহাদের প্রতিনিধি হইয়া ঈশ্বরকে ডাকিবেন, ব্যক্তিগত ক্লেশ স্বীকার করিয়া তাহাদের ধ্যানধারণার কোনও প্রয়োজন নাই। বেদের ঋষি যে ভাবের প্রেরণায় মন্ত্রার্থ প্রত্যক্ষ করিয়া পরমেশ্বরেব বন্দনা গান গাহিয়াছেন, সে ভাব সর্ব্বতো-ভাবে অন্তর্হিত হইল। মন্ত্রের আবৃত্তি, আয়োজনের অনাবশ্যক আড়ম্বর, ক্রিয়ার বাহুল্য এবং অনুষ্ঠানের প্রকরণ ভাবের অভাব প্রকাশ করিতে লাগিল। ভাবের বিলোপের অনুপাতে কর্ম্মকাণ্ড বাড়িয়া উঠিতেছিল। কিন্তু মানুষেব হৃদয় তাহা মানিতে চাহিবে কেন? মানুষের চিত্ত আপনাআপনি বিদ্রোহী হইয়া উঠিল; প্রতিক্রিয়া সুরু হইল। সত্য বটে, উপনিষদের ঋষিগণ বিশ্বব্যাপী দেবতার মহিমা ঘোষণা করিয়াছেন এবং নানা দর্শনশাস্ত্রে পণ্ডিতেরা দুর্ব্বোধ্য বাদানুবাদের দ্বারা নানা ধর্ম্মতত্ত্বের প্রতিষ্ঠা করিয়াছেন। কিন্তু সেই উচ্চ ধর্ম্ম, সেই উচ্চ তত্ত্ব মুষ্টিমেয় লোকের মধ্যেই সীমাবদ্ধ হইয়াছিল। সাধারণ লোক তাহার খোঁজ রাখিত না, অথবা উহা ধারণা করা তাহাদের সাধ্যের অতীত ছিল। ফলে যে সকল ক্রিয়া-কর্ম্মের উদ্দেশ্য, অভিপ্রায় ও অর্থ তাহারা কিছুমাত্র বুঝিত না সেই সমস্তই তাহারা আচরণ করিত। কিন্তু বুদ্ধি দিয়া মানুষ

যাহা করে না, সে তাহাতে সুখ পায় না এবং তাহার মন সেই অনাবশ্যক বোঝা ছুড়িয়া ফেলিবার জন্যই বিদ্রোহী হইয়া উঠে।

সেই সুদূর অতীতকালে ভারতবর্ষে মানবচিত্ত একদা এমনই বিদ্রোহী হইয়া দাঁড়াইয়াছিল। সাধকশ্রেষ্ঠ গৌতম বুদ্ধ এই বিদ্রোহীদের অন্যতম। লোকে তাঁহাকে বেদবিরোধী বলিয়া নাস্তিক আখ্যা দিল, তিনি সেই নিন্দার মুকুট পরিয়াই বিদ্রোহের পতাকা দৃঢ় হস্তে ধারণ করিলেন। তিনি উচ্চ তত্ত্ব ছাড়িয়া সোজা কথায় সত্য প্রচার করিয়া লোকের মন জয় করিয়া লইলেন। ছোটবড় সকলকে স্নেহকণ্ঠে নিজের কাছে ডাকিয়া ধর্ম্মের উদার ক্ষেত্র দেখাইয়াছিলেন। তিনি তত্ত্বও বলেন নাই, শাস্ত্রও বলেন নাই; বলিয়াছেন তাঁহার অন্তরের উপলব্ধ সহজ সত্য। তাহা অনাবৃত, অবিকৃত সত্য বলিয়াই সর্ব্বজনের গ্রহণযোগ্য। এই জন্য তাঁহার ধর্ম্ম কতিপয় পণ্ডিতের ধর্ম্ম হইল না; সকল দেশের, সকল মানবের ধর্ম্ম হইল। ভারতবর্ষের চিত্ত বহুকাল পরে একটি অমৃত উৎসের রস পাইয়া সজীব হইয়া উঠিল।

এই প্রাণের ক্রিয়া সকল দিক্ দিয়া প্রকাশ পাইয়াছিল। একমাত্র ধর্ম্মে নহে—শিল্পে, বিজ্ঞানে, সাহিত্যে, স্থাপত্যে, সকল দিকেই দেশ উন্নত হইয়াছিল। গৌতম বুদ্ধ ইচ্ছাপূর্ব্বক স্বয়ং একটি নূতন ধর্ম্মস্থাপনের চেষ্টা পাইয়াছিলেন, এমন কথা যদি কেহ মনে করেন তিনি নিঃসন্দেহ ভুল করিবেন। তাঁহার অপূর্ব্ব জীবনের ইতিবৃত্ত পাঠ করিলে জানা যায় যে, তিনি

এদেশের সকল শাস্ত্র, পুঙ্খানুপুঙ্খ আলোচনা করিয়াছেন, গুরুদের শরণাপন্ন হইয়া নানা সাধনার সহিত পরিচিত হইয়াছেন, শ্রেয়ের সন্ধানে দেশে দেশে, বনে, পর্ব্বতে ঘুরিয়া বেড়াইয়াছেন। তাঁহার পূর্ব্বে আরও অনেকে এইরূপ পরিব্রাজকরূপে ধর্ম্মসাধনায় প্রবৃত্ত হইয়াছিলেন। হিন্দুশাস্ত্রকারগণ বুদ্ধের মতানুবর্ত্তীদের "শাক্য পুত্রীয় শ্রমণ" নাম দিয়া শাস্ত্রমধ্যে এক পার্শ্বে একটু ঠাঁই দিয়াছেন। ইহা হইতেই এ কথা বোঝা যায় যে, হিন্দুশাস্ত্রকারগণের মতেও গৌতম বুদ্ধ এমন কিছু অন্যায় করেন নাই যে, তাঁহাকে একান্ত উপেক্ষনীয় বলিয়া তাঁহারা ত্যাগ করিতে পারেন। হয়তো শাস্ত্রকারগণের মতে বুদ্ধ নূতন কিছু করেন নাই। এক হিসাবে একথা মানিয়া লওয়া যায়। যেহেতু সহজ সত্য চিরকালই এক, কিন্তু সেই সহজ সত্যই মানুষ বারংবার ভুলিয়া যায়। বুদ্ধ সেই বিস্মৃত সত্য সরল হৃদয়স্পর্শী কথায় বলিয়াছেন। পুঞ্জীভূত ক্রিয়াকর্ম্মের আবর্জ্জনা উড়াইয়া দিয়া লোককে সত্যের উজ্জ্বলমূর্ত্তি দেখাইয়া দিয়াছেন। তিনি সমাজে, শাস্ত্রে, আচারে, অনুষ্ঠানে কোথাও সত্যের দেখা না পাইয়া পাগল হইয়া সত্যরত্ন উদ্ধারের জন্য সুখভোগ, রাজৈশ্বর্য্য ত্যাগ করিয়াছিলেন এবং সত্যধন লাভ করিয়াই 'বুদ্ধ' হইয়াছিলেন।

অনুগামী শিষ্যদের কাছে তিনি তাঁহার সত্যসাধনার এই কাহিনী বিবৃত করিয়াছেন। লোকের প্রতি অনুকম্পা করিয়া, বহুজনের হিতকামনায় তিনি তাঁহার উপলব্ধ সত্য সোজা

কথায় সর্ব্বজন সমক্ষে ব্যাখ্যা করিয়াছেন। তাঁহার উপদেশ লোক সাধারণকে চক্ষুষ্মান্ করিল,অমৃত দুন্দুভি শ্রবণ করাইল। যাহা কোনকালে শুনে নাই লোকসাধারণ এমন মধুর ধর্ম্মবাণী শুনিয়া নূতন প্রাণ লাভ করিল। তাঁহার সেই সত্যবাণী মন্ত্র হইয়াছে, তাঁহার সেই কাহিনীই উত্তরকালে শাস্ত্র হইয়াছে।

প্রাচীন শাস্ত্রকার গৌতম বুদ্ধের জন্য যত ক্ষুদ্র আসনটিই রাখুন না কেন, পৃথিবীর ইতিহাসের ক্ষেত্রে তিনি এমন বৃহৎ স্থান জুড়িয়া রহিয়াছেন যে, সমস্ত পৃথিবী তাঁহাকে প্রীতিপূর্ব্বক আপনার বলিয়া চিনিয়া জানিয়া লইয়াছে। পুরাণে তিনি অবতার বলিয়া উক্ত হইয়াছেন। এমন অবতার হইয়া তাঁহার গৌরব একটুও বাড়িয়াছে বলিয়া বোধ হয় না। অবতার বলিয়া অনেকেই তাঁহাকে অন্তরে স্থান দিতে কুণ্ঠা বোধ করিয়া থাকেন। কিন্তু মহাপুরুষ বলিয়া সকলেই তাঁহাকে হৃদয় আসনে বসাইয়া ভক্তিপূর্ণ অর্ঘ্য দান করিবেন।

বুদ্ধকে ঘরের কোণে ছোট একটি আসন দিয়া হিন্দুরা তাঁহার ধর্ম্ম ও শাস্ত্র এই দেশ হইতে এমন নিঃশেষে বিলুপ্ত করিয়া দিয়াছিলেন যে, এই ধর্ম্ম একরূপ এদেশ হইতে অন্তর্হিত হইয়াছিল।

কিন্তু সজীব পাদপ যে দিকে আলোক পায় সেই দিকেই ঝুঁকিয়া পড়ে। জন্মভূমিতে ঠাঁই না পাইয়া এই ধর্ম্ম বিদেশকেই আশ্রয় করিল এবং তথায় বলিষ্ঠ, স্বাধীন, প্রাণবান্ নরনারীর শ্রদ্ধার আলোকে অপূর্ব্ব বিকাশ লাভ করিল। বুদ্ধের ধর্ম্ম

যদি অগভীর হইত, তাঁহার সাধনাতরু যদি ভারতবর্ষের মর্ম্ম-স্থানে শিকড় প্রবেশ করাইতে না পারিত, তাহা হইলে যখন এদেশ বিদ্রোহী হইয়া এই তরুর শাখা পল্লব কাটিয়া ফেলিয়াছিল, তখন মূলটিও উপাড়িয়া ফেলিত সন্দেহ নাই। এই অসাধ্য সাধনের চেষ্টা হয় নাই এমন নহে কিন্তু মন্দির ভাঙ্গিয়া, শাস্ত্র পোড়াইয়া ত এ চেষ্টা সফল হইতে পারে না; এই পত্র-পল্লবশাখাহীন তরুর মূলটা এদেশের মাটিতে রহিয়াই গিয়াছে।

গৌতম বুদ্ধই সর্ব্বপ্রথমে বৈদিক ক্রিয়াকর্ম্মের বিরুদ্ধে দাঁড়াইয়াছিলেন, একথা সত্য নহে। তাঁহার প্রাদুর্ভাবের বহু পূর্ব্ব হইতেই বিরুদ্ধতা দেখা গিয়াছে। নিগ্রন্থ, আজীবক প্রভৃতি সম্প্রদায়গুলিও বৈদিক ক্রিয়াকর্ম্মের কোনো প্রয়োজনীয়তাই স্বীকার করে না।

এই বেদবিরোধী ক্ষুদ্র বৃহৎ দলগুলির প্রভাব সমস্ত দেশের উপর পরিব্যাপ্ত হইতে পারে নাই, তথাপি দেশের স্থানে স্থানে লোকের চিত্ত বিদ্রোহের তরঙ্গ তুলিয়াছিল। ঐ সকল ক্ষুদ্র দলের নায়কগণ সকলের গ্রহণযোগ্য কোন উন্মুক্ত সার্ব্বভৌম রাস্তা নির্দ্দেশ করিয়া দিতে পারেন নাই। দুই একজন নায়ক একদল লোকের চিত্ত জয় করিয়া সম্প্রদায়ের সৃষ্টি করিতে পারিয়াছিলেন, এইমাত্র। গৌতম বুদ্ধের অত্যুজ্জ্বল প্রতিভার আলোক মানবের গন্তব্য পথ প্রকাশিত করিয়া দিয়াছে। তাঁহার সাধুচরিত্র এমন মাধুর্য্যে মণ্ডিত ছিল যে, তাঁহাকে সকলেই আপনার বলিয়া গ্রহণ করিল, তাঁহার উদারতা এমন

বিশ্বব্যাপিনী ছিল যে কোনো লোকই তাঁহাকে আপনার বলিতে সঙ্কোচ বোধ করিল না। তাঁহার বাণী এমন ঋজু ও মর্ম্মস্পর্শী ছিল যে, তীক্ষ্ণ তীরের ফলার ন্যায় উহা যে কোনো শ্রোতারই হৃদয়ে বিদ্ধ হইয়া থাকিত। এখন প্রায় আড়াই হাজার বৎসর পরেও এই মহাপুরুষের নিষ্কলঙ্ক শুদ্ধ চরিত্রের পবিত্র সৌরভ এবং নীতি ও ধর্ম্মের বাণী অসংখ্য নরনারীর চিত্ত হরণ করিতেছে। তাঁহারই অপূর্ব্ব মৈত্রীমূলক ধর্ম্ম ভারত-বর্ষের নানাপ্রদেশের নানা ভাষাভাষীদিগকে ঐক্যসূত্রে গ্রথিত করিয়াছিল। উদ্ভবকাল হইতে প্রায় পনর শত বৎসর এই সদ্ধর্ম্ম কখনো উজ্জ্বল প্রভায়, কখনো মৃদুমন্দ ভাতিতে ভারত-বাসীর চিত্তে আলোক দান করিয়াছে। তাহার পর সহসা রূপকথার রাজকুমারীর প্রাণের মত কে যেন কেমন করিয়া সোণা রূপার কাঠি ফিরাইয়া বৌদ্ধধর্ম্ম, বৌদ্ধবিহার এবং বৌদ্ধশাস্ত্র অল্পকালমধ্যে সমস্তই প্রাণহীন করিয়া দিল। গভীর অন্ধকারে সমস্তই ঢাকা পড়িয়া গেল।

পতন দশায় প্রতিদ্বন্দ্বিতার সহিত আঁটিয়া উঠিতে না পারিয়া বৌদ্ধধর্ম্মের পৈতৃক ভিটায় স্থান হইল না। স্বগৃহের পরিত্যক্ত অনাদৃত যুবকের ন্যায় বৌদ্ধধর্ম্মকে বিদেশেই ঘর বাঁধিতে হইয়াছে। সেইখানে এই ধর্ম্ম সবিক্রমে সগৌরবে আপন মহিমায় অচলপ্রতিষ্ঠ হইয়া রহিয়াছে। কিন্তু ভারতবর্ষ এই ধর্ম্মের গৌরব বিস্মৃত হইল।

যাঁহারা এই মৈত্রীমূলক সদ্ধর্ম্মের বর্ত্তমান অভ্যুত্থানের

সংবাদ রাখেন তাঁহারা জানেন যে, ধৈর্য্যশীল প্রতীচ্য পণ্ডিতগণ ভারতবর্ষের ভিতর হইতে এই ধর্ম্মের কোনো গ্রন্থ উদ্ধার করিতে পারেন নাই; ভারতপ্রান্তবর্ত্তী নেপাল এবং ভারতের বাহিরে তিব্বত, সিংহল, ব্রহ্মদেশ, চীন ও জাপান হইতে বৌদ্ধ-শাস্ত্র সংগৃহীত হইয়াছে। নেপাল, তিব্বত, চীন ও জাপানে মহাযান বৌদ্ধধর্ম্ম এবং সিংহল ও ব্রহ্মদেশে হীনযান বৌদ্ধধর্ম্ম প্রচলিত। একই ধর্ম্ম, একই শাস্ত্র দুই সম্প্রদায়ে দুইরূপে অভিব্যক্ত হইয়াছে। হীনযান ধর্ম্মগ্রন্থে বৌদ্ধধর্ম্মের আদিম অবিকৃত চেহারাটি দেখা যাইতে পারে। এই ধর্ম্মশাস্ত্র "ত্রিপিটক" নামে খ্যাত। আমরা সিংহল হইতে এই "ত্রিপিটক" পাইয়াছি। বর্ত্তমানে সিংহলে যে ত্রিপিটক প্রচলিত আছে তাহার পাঠ তৃতীয় বৌদ্ধ মহাসঙ্গীতির নির্দ্ধারিত পাঠের সহিত অভিন্ন হইবে বলিয়া মনে হয়। কারণ যখন অশোকপুত্র মহেন্দ্র একদল বৌদ্ধ সাধুসহ পিতার আদেশে সিংহলে ধর্ম্ম প্রচারার্থ গিয়াছিলেন, সেই সময়ে সিংহলরাজ তিস্‌স বৌদ্ধধর্ম্ম গ্রহণ করিয়া সিংহলে এই ধর্ম্ম স্থাপন করেন। যে সকল বৌদ্ধসাধু মহেন্দ্রের অনুগমন করিয়াছিলেন তাঁহারা কেহ কেহ হয়ত তৃতীয় বৌদ্ধ মহাসঙ্গীতিতে যোগদান করিয়া থাকিবেন। ইহার দেড়শত বৎসর পরেই পালি পিটকগুলি হস্তাক্ষরে গ্রন্থাকারে লিখিত হয়। বৌদ্ধ-ধর্ম্মের অভ্যুত্থানের সময়েই এই ধর্ম্ম সিংহলে প্রচারিত হইয়াছিল এবং তখন সাধুদের স্মৃতিতেই এই ধর্ম্ম যথাযথভাবে মুদ্রিত

ছিল, সুতরাং সিংহলী ত্রিপিটককে অসঙ্কোচে পণ্ডিতেরা প্রামাণ্য বলিয়া মানিয়া লইয়াছেন। এই ত্রিপিটকেই বুদ্ধের বাণী অবিকৃত আকারে লিপিবদ্ধ আছে বলিয়া মনে হয়। বুদ্ধের পরিনির্ব্বাণলাভের দুই এক শত বৎসর মধ্যে ত্রিপিটক গ্রথিত হইয়াছিল। ইহার মধ্যে তাঁহার জীবন ও বাণী যে ভাবে পাওয়া যায়, তাহা বিশেষ অতিরঞ্জিত মনে করিবার কারণ নাই। অশেষশাস্ত্রাধ্যাপক হইয়াও বুদ্ধ দেশপ্রচলিত ভাষাতেই ছোটবড়, পণ্ডিতমূর্খ সকলের নিকট তাঁহার ধর্ম্ম-কাহিনী বিবৃত করিতেন, সুতরাং প্রাকৃত পালিভাষায় লিখিত ত্রিপিটকে বুদ্ধের উক্তি যথাযথভাবেই লিখিত হইয়া থাকিবে, ইহাতে কিছুমাত্র সন্দেহ করিবার হেতু নাই।

বুদ্ধের জীবিতকালের ও তাঁহার আবির্ভাবের অব্যবহিত পরবর্ত্তী বহুশত বৎসরের ইতিহাসের বিস্তর উপকরণ এই ত্রিপিটকে পাওয়া যায় বলিয়া ত্রিপিটকের একটি বিশেষ ঐতিহাসিক মূল্য আছে। যাঁহারা বুদ্ধের ও বৌদ্ধধর্ম্মের আদিম অবিকৃত মূর্ত্তি দেখিয়াই তৃপ্ত হইয়া থাকেন, তাঁহারা কেহ কেহ মহাযান বৌদ্ধধর্ম্মকে হীনযান বৌদ্ধধর্ম্ম অপেক্ষা হীন বলিতে চাহেন। তাঁহাদের সহিত সকলে একমত হইতে পারিবেন এমন আশা করা যায় না।

মহাযান বৌদ্ধশাস্ত্রে বৌদ্ধধর্ম্মের একটি আশ্চর্য্য পরিণতি দেখা যায়। মহাযান বৌদ্ধেরা বুদ্ধের মুখের কথাগুলি যথাযথ আকারে রক্ষা করিবার নিমিত্ত চেষ্টা করেন নাই কিন্তু তাঁহা-

দের সাধকগণ সাধনার অমৃতরস সেচনে সেই মূলবীজগুলিকে পত্রিত, পুষ্পিত বৃক্ষে পরিণত করিয়াছেন। সেই পরিণতির ইতিবৃত্তের মধ্যে সামাজিক রাষ্ট্রীয় ইতিবৃত্তের উপকরণ না থাকিতে পারে, কিন্তু তন্মধ্যে সাধনার ক্রমবিকাশ উজ্জ্বল আকারে প্রস্ফূর্ত্ত হইয়াছে। ললিতবিস্তরে বুদ্ধের সাধনার ইতিবৃত্ত যেমন সুপরিস্ফুট হইয়াছে, তেমন সুস্পষ্ট বর্ণনা অন্যত্র দেখা যায় না।

মহাযান সম্প্রদায় আদিম বুদ্ধবাণীকে মূলধন করিয়া নানাদিক্ দিয়া খাটাইয়া, বাড়াইয়া প্রাণেরই পরিচয় দিতেছেন। ইহাতে হয় তো স্থানে স্থানে লোক্সান হইয়া থাকিবে, কিন্তু সে ক্ষতি এড়াইবার উপায় নাই। কারণ ঘরের পুঁজি লইয়া ব্যবসায়ে নামিলে লাভ লোক্সানের ঝুঁকি থাকিবেই। সুতরাং মহাযানদের শাস্ত্রে অতিরঞ্জন দেখিয়া বিস্মিত হইলে চলিবে না। তাহাদিগের সমাজে, সাধনায় ও শাস্ত্রে মৃত্যুর দুর্লক্ষণ নাই, নানাদিকে জীবনের আবেগই দৃষ্ট হইয়া থাকে; প্রাণের আনন্দলীলা নিরন্তর হিল্লোলিত হইতেছে। বৌদ্ধ-ধর্ম্মের ব্যাপ্তি ও পরিণতির ইতিবৃত্ত অতীব কৌতূহলাবহ।

কেবল মাত্র ধর্ম্মসাধনার দিক হইতে নহে, ঐতিহাসিকতার দিক হইতেও বৌদ্ধশাস্ত্রের আলোচনার প্রয়োজনীয়তা রহিয়াছে। এই শাস্ত্রের মধ্যে প্রাচীন ভারতের সভ্যতার উজ্জ্বল চিত্র দৃষ্ট হয়। সেই প্রাচীনকালে ভারতবর্ষের বাহ্য আকার, রাষ্ট্রীয় বিভাগ, সামাজিক, নৈতিক ও আর্থিক অবস্থা

কিরূপ ছিল বৌদ্ধশাস্ত্রে নানাস্থানে তাহার সুস্পষ্ট বর্ণনা রহিয়াছে। বৌদ্ধশাস্ত্রের আকর হইতে প্রতিদিন পণ্ডিতেরা নিত্য নূতন রত্ন আহরণ করিতেছেন।

বৌদ্ধশাস্ত্র বা ত্রিপিটক মোটামুটি তিনভাগে বিভক্ত। বিনয়, সূত্র, অভিধর্ম্ম। বিনয়পিটকে সঙ্ঘের ইতিবৃত্ত বিস্তারিত আলোচিত হইয়াছে। বিনয়ের পাঁচ ভাগ আছে; পারাজিক, পাচিত্তীয়, মহাবগ্‌গ, চুল্লবগ্‌গ, পরিবার।

বৌদ্ধসঙ্ঘ প্রাচীন ভারতের সর্ব্বাপেক্ষা শক্তিশালী জনসঙ্ঘ। বিনয়পিটকে এই সঙ্ঘের অভ্যুত্থান ও নানা পরিবর্ত্তনের ধারাবাহিক ইতিবৃত্ত পাওয়া যায়। পাতিমোক্‌খ সুত্তবিভঙ্গের অন্তর্গত। এই গ্রন্থখানিকে প্রাচীনতম বৌদ্ধগ্রন্থ বলা হয়। পাতিমোক্‌খ গ্রন্থে প্রায়শ্চিত্তের বিধানগুলি সূত্রাকারে গ্রথিত আছে। সূত্রবিভঙ্গে নানা অপরাধ ও তাহার প্রায়শ্চিত্ত বিধান বিস্তারিত আলোচিত হইয়াছে।

প্রত্যেক পূর্ণিমা ও অমাবস্যা তিথিতে বৌদ্ধদের সম্মিলনীতে সূত্রবিভঙ্গ পঠিত হইত। বৌদ্ধ সাধুদের এই পাক্ষিক সভাগুলির একটি বিশেষত্ব এই ছিল যে, সমবেত ভিক্ষুসঙ্ঘের সম্মুখে ভিক্ষু ও ভিক্ষুণীগণ তাঁহাদের কৃত ক্ষুদ্র বৃহৎ পাপগুলি অকপটে স্বীকার করিতেন এবং পাপগুলির নিমিত্ত কোনো-না-কোনো প্রায়শ্চিত্ত গ্রহণ করিতেন। এই সভার প্রয়োজনের নিমিত্ত পাতিমোক্‌খের প্রায়শ্চিত্তবিধি সূত্রাকারে বিরচিত হইয়াছিল। গৌতম বুদ্ধ স্বয়ং এই সূত্রগুলি আবৃত্তি

করিয়াছেন বলিয়া উল্লেখ দেখা যায়। কিন্তু এই উক্তি সমর্থনের পক্ষে যথেষ্ট প্রমাণ পাওয়া যায় না। পালি বৌদ্ধ-শাস্ত্র এক মাত্র ভাবে নহে, ভাষায়ও ভগবান্ বুদ্ধের উক্তি বলিয়া স্বীকৃত হইতে পারে। কারণ ভগবান্ বুদ্ধ সাধনায় সিদ্ধিলাভ করিয়া যখন তাঁহার সুচিন্তিত ধর্ম্মমত জনসমাজে প্রচারের জন্য বাহির হইলেন তখন তাঁহার বয়স পঁয়ত্রিশ বৎসর মাত্র। তাঁহার পরে তিনি পঁয়তাল্লিশ বৎসরেরও বেশী কাল জীবিত ছিলেন। এই দীর্ঘকালে তাঁহার মুখের বাণী শিষ্যগণ যথাযথ কণ্ঠস্থ করিয়া থাকিবেন ইহাতে সন্দেহ করিবার হেতু নাই। এইজন্যই সূত্রপিটকে কোথায়ও ছাঁটা কাটা ধর্ম্মমত লিপিবদ্ধ হয় নাই। কোন্ সময়ে, কোথায়, কি কারণে, কাহার নিকট বুদ্ধ তাঁহার ধর্ম্মবাণী ব্যাখ্যা করিয়াছেন প্রত্যেক সূত্রেরই ভূমিকাভাগে তাহার উল্লেখ দেখা যায়। সূত্রপিটকের প্রায় সকল সূত্রেরই বক্তা স্বয়ং ভগবান্ বুদ্ধ। কদাচিৎ তাঁহার প্রধান শিষ্যদের দুই এক জনের নাম দেখা যায়।

বৌদ্ধধর্ম্মশাস্ত্রের এই ঐতিহাসিক যথাতথ্য সকল দেশের সুধীবর্গকে এই শাস্ত্রালোচনায় আকর্ষণ করিতেছে, সেই আলোচনার ফলে ভারতের সভ্যতা ও ভারতের মহাপুরুষ বুদ্ধ পৃথিবীতে এমন অপূর্ব্ব প্রতিষ্ঠা লাভ করিতেছেন। পালি বৌদ্ধশাস্ত্রেও অল্লাধিক অতিরঞ্জন ও বাহুল্য স্থান পাইয়াছে সন্দেহ নাই। কারণ এই গ্রন্থগুলি সহিষ্ণু বৌদ্ধদের স্মৃতি

হইতে সংগৃহীত হইয়া নানা কাল ও সমাজ অতিক্রম করিয়া বর্ত্তমান যুগে আসিয়া পৌঁছিয়াছে। এই শাস্ত্রের বাক্য-বিন্যাসে ও রচনাভঙ্গীতে সমসাময়িক ও পরবর্ত্তীকালের বিচিত্র ধর্ম্মমতের প্রভাব দৃষ্ট হইয়া থাকে সন্দেহ নাই। তথাপি এই শাস্ত্রের নিজস্ব মহিমাময়রূপ ঢাকা পড়িয়া যায় নাই। যুক্তি ও বিজ্ঞানবাদীদিগের জ্ঞানদৃষ্টি উক্তরূপ দেখিয়া মুগ্ধ হইয়াছে ও তাঁহারা এই ধর্ম্মের ও শাস্ত্রের আদর না করিয়া পারিবেন না।

---

# দ্বিতীয় অধ্যায়

—:(*):—

## গৌতম বুদ্ধ

সার্দ্ধদ্বিসহস্র বৎসর পূর্ব্বে হিমগিরির পাদদেশে কপিলবাস্তু নগরে শাক্যকুলনায়ক শুদ্ধোদনের গৃহে গৌতম বুদ্ধ জন্মগ্রহণ করিয়াছিলেন।

ভূমিষ্ঠ হইবার পরে এই শিশু সাতদিন মাত্র জননী মহামায়ার অঙ্কে স্থান পাইয়াছিলেন। সপ্তম দিনে মাতৃবিয়োগ ঘটিলে বিমাতা মহাপ্রজাবতী গৌতমী তাঁহার প্রতিপালনভার গ্রহণ করেন। বৃদ্ধ জনকের সাংসারিক সুখসাধ পূর্ণ করিয়াছিলেন বলিয়া, এই শিশু "সর্ব্বার্থসিদ্ধ" বা "সিদ্ধার্থ" নাম পাইয়াছিলেন।

জনকের, বিমাতার ও পুরবাসীদিগের অযাচিত অপার স্নেহ এই শিশুর তরুণচিত্ত আনন্দে পূর্ণ করিয়া দিতে পারিত না। তিনি স্বভাবতঃ উদাসীন এবং সংসারবিমুখ ছিলেন। তীক্ষ্ণধী বলিয়া অত্যল্পকাল মধ্যে তিনি নানা শাস্ত্রে সুপণ্ডিত হইলেন এবং ক্ষত্রোচিত যুদ্ধবিদ্যায়ও পারদর্শিতা লাভ করিলেন।

কিশোরবয়সেই সিদ্ধার্থের তরুণ হৃদয় সমগ্র প্রাণীর বেদনায়



বুদ্ধ—পদ্মপাণি

( দ্বিতীয় অধ্যায়ের আরম্ভে ) ১৪ পৃঃ

কাঁদিয়া উঠিত। নৃত্যগীত, আমোদপ্রমোদের মাঝখানে থাকিয়াও মাঝে মাঝে তিনি বুঝিতেন, জরাব্যাধিমৃত্যু মানুষের জীবন দুঃখময় করিয়া রাখিয়াছে। কি উপায়ে জীবকুল এই অশেষ দুঃখের হাত হইতে অব্যাহতি লাভ করিতে পারে, এই চিন্তা বিদ্যুৎস্ফুরণের ন্যায় সময়ে সময়ে তাঁহার মনে উদিত হইত। সিদ্ধার্থের মনে শৈশবে-কৈশোরে তাঁহার ভাবী জীবনের অত্যুচ্চ আদর্শ মূর্ত্তিপরিগ্রহ না করিয়া থাকিলেও, ঐ উচ্চ আদর্শের অস্পষ্ট ছায়া তাঁহাকে মাতাইয়া দিয়াছিল। তিনি বুঝিলেন, সমস্ত মানবজাতির জন্য একটি কঠিন সাধনা তাঁহাকে গ্রহণ করিতে হইবে।

মনের এমনি অবস্থা ছিল বলিয়া সংসারের কোনো কাজেই তাঁহার মন বসিত না। তাঁহার গাম্ভীর্য্য ও বৈরাগ্য বিষয়ী পিতা শুদ্ধোদনকে চিন্তিত করিয়া তুলিল। শাক্যকুলের পরম রূপবতী ও অশেষগুণশালিনী কন্যা গোপার সহিত তিনি পুত্রের বিবাহ দিলেন। সাধ্বী গোপাকে জীবনসঙ্গিনী পাইয়া কিছুকালের নিমিত্ত সিদ্ধার্থের জীবন সুখময় হইয়াছিল।

সাংসারিক সুখের দিকে সিদ্ধার্থের মনের গতি যখন একটু ফিরিয়াছিল, তখনই বসন্তকালে নগরভ্রমণে বাহির হইয়া, তিনি প্রথম দিনে পলিতকেশ, শিথিলচর্ম্ম, কম্পিতপদ ও জরাজীর্ণ বৃদ্ধ, দ্বিতীয় দিনে শুষ্কশীর্ণ বিবর্ণ, গতিশক্তিহীন রোগী এবং তৃতীয় দিনে মৃতদেহ দেখিতে পাইলেন। জরাব্যাধিমৃত্যুর এই শোকাবহ দৃশ্য সিদ্ধার্থ তাঁহার ঊনত্রিংশৎ বৎসরপরিসর জীবনে

শত সহস্রবার প্রত্যক্ষ করিয়াছিলেন। জীবের এই অপরিহার্য্য দুঃখ তাঁহার চিন্তারও বিষয়ীভূত হইয়াছিল, সন্দেহ নাই। কিন্তু এই সময়ে সহসা তিনি যেন নূতন করিয়া দিব্যনেত্রে এই সকলের দুর্জ্ঞেয় রহস্য দেখিতে পাইলেন। তাঁহার চিত্তে চিন্তার প্রবল তরঙ্গ বহিতে লাগিল। এতকাল যে ভাবনা তাঁহার মনকে অস্থায়িভাবে মাঝে মাঝে অধিকার করিত, এক্ষণে সেই ভাবনা চিরদিনের জন্য মনে মুদ্রিত হইয়া গেল। তিনি ভাবিলেন, জরা যাহার স্বাস্থ্য এবং শ্রী একদিন-না-একদিন অপহরণ করিবে, তুচ্ছ ভোগসুখে প্রমত্ত হওয়া তাহার পক্ষে কি শোভা পায়? ব্যাধি যাহাকে প্রতিমুহূর্ত্তে আক্রমণ করিয়া পীড়িত ও ক্লিষ্ট করিতে পারে, অনিত্য সুখের সন্ধানে তাহার কি ছুটাছুটি করা কর্ত্তব্য? ভীষণ মৃত্যু মুখব্যাদান করিয়া নিরন্তর যাহার অনুসরণ করিতেছে, তাহার কি প্রমত্তভাবে শত্রুর করে আত্মসমর্পণ করা সঙ্গত? সিদ্ধার্থের মনে প্রশ্ন উঠিল—সে কোন সাধনা, যাহাতে সিদ্ধিলাভ করিলে মানব এই অনন্ত দুঃখ লঙ্ঘন করিয়া সুখকর, কল্যাণকর, শান্তিপ্রদ নির্ব্বাণ লাভ করিতে পারে? তিনি এই অন্তহীন ভাবনায় আবিষ্ট হইলেন, কিন্তু কোনো সিদ্ধান্তে উপনীত হইতে পারিলেন না।

মনের যখন এই অনিশ্চিত অবস্থা, তখন এক গৈরিক পরিচ্ছদধারী সৌম্যমূর্ত্তি সাধু তাঁহার দৃষ্টি আকর্ষণ করিল। সাধুর নির্ব্বিকার ভাবে তিনি মোহিত হইলেন; ভাবিলেন,

এমনি অনাসক্ত ও গৃহত্যাগী হইয়া সমগ্র মানবজাতির জন্য তিনি মুক্তির একটি পথ আবিষ্কার করিবেন। তাঁহার মনে হইল, ভোগবিলাসের মধ্যে থাকিয়া এই মহাসাধনায় সিদ্ধিলাভ করা সম্ভবপর হইবে না। এই সময়ে সিদ্ধার্থের চিত্তে তুমুল আন্দোলন চলিতেছিল। একদিকে ত্যাগের গভীর আহ্বান, অন্যদিকে সংসারের সুখভোগ ও স্নেহমমতার প্রবল আকর্ষণে যখন তাঁহার মনে চিন্তার এইরূপ ঘাতপ্রতিঘাত চলিতেছিল, তখন তিনি একদিন সংবাদ পাইলেন যে, তাঁহার প্রিয়তমা সহধর্ম্মিণী গোপা এক পুত্র প্রসব করিয়াছেন। তিনি বুঝিলেন, স্নেহের একটি নূতন বন্ধন তাঁহারই জন্য সৃষ্ট হইয়াছে। সিদ্ধার্থ বুঝিতে পারিলেন, আর বিলম্ব করা বিধেয় হইবে না, সকল মানবের দুঃখের বোঝা শিরে লইয়া অবিলম্বে সংসার ত্যাগ করাই একমাত্র শ্রেয়ঃ।

সিদ্ধার্থ পিতাকে তাঁহার সংসার ত্যাগের কারণ ও সংকল্প নিবেদন করিলেন। পিতা কিছুতেই সম্মত হইলেন না। তিনি তখন পিতাকে কহিলেন, "আপনি আমাকে চারিটি বর প্রদান করিলেই আমি সংসারে থাকিতে পারি:—(১) জরা যেন আমার যৌবন নাশ করে না। (২) ব্যাধি যেন আমার স্বাস্থ্য হরণ করে না। (৩) মৃত্যু যেন আমার জীবন বিনাশ করে না। (৪) আমার সম্পদ্ যেন কদাচ হ্রাসপ্রাপ্ত হয় না।" পুত্রের প্রার্থনা শুনিয়া পিতার বিস্ময়ের সীমা রহিল না। তিনি পুত্রকে কহিলেন, "তোমার প্রার্থনা পূর্ণ করা মানবের

সাধ্যাতীত। তুমি এই অসম্ভবের অনুসরণ করিয়া আপনার জীবন দুঃখময় করিও না।”

পিতার এই উত্তরে সিদ্ধার্থের মন একটুও সায় দিতে পারিল না। শুদ্ধোদন যাহাকে অসম্ভব বলিয়া উড়াইয়া দিলেন, সিদ্ধার্থের মন তাহাকেই সম্ভব করিয়া তুলিতে চাহে। যে মহাভাব তাঁহাকে আবিষ্ট করিয়াছে, ভাবী সাফল্যের যে আশা তাঁহার মনে অপূর্ব্ব বল সঞ্চার করিতেছে, সেই ভাবকে, সেই আশাকে তিনি একান্ত সত্য বলিয়া বিশ্বাস করেন। সিদ্ধার্থ বিনীতভাবে পিতাকে কহিলেন—“মৃত্যু আসিয়া একদিন আমাদের মধ্যে বিচ্ছেদ ঘটাইবেই, সুতরাং আপনি আমার সাধনপথের বিরোধী হইবেন না; সংসারত্যাগ ভিন্ন শ্রেয়োলাভের আমি দ্বিতীয় কোনো উপায় দেখিতেছি না।”

পিতার পায়ে মাথা ঠেকাইয়া প্রণাম করিয়া সিদ্ধার্থ বিদায় লইলেন। পুত্রের গৃহত্যাগে বাধা জন্মাইবার নিমিত্ত শুদ্ধোদন দ্বারে দ্বারে প্রহরী নিযুক্ত করিলেন।

ভারাক্রান্তচিত্তে সিদ্ধার্থ পত্নী গোপার কক্ষে প্রবেশ করিলেন। তথায় নৃত্যগীত চলিতেছিল। সেই আনন্দ তাঁহার মন স্পর্শ করিতে পারিল না। তিনি মৌনী হইয়া আপনার ভিতরে আপনি কি যেন ভাবিতেছিলেন। পতির এইরূপ ভাব লক্ষ্য করিয়া গোপা উৎকণ্ঠিতভাবে জিজ্ঞাসা করিলেন, “তোমাকে আজ এমন বিষণ্ণ দেখিতেছি কেন?” সিদ্ধার্থ উত্তর করিলেন, “তোমাকে দেখিয়া আমি যে আনন্দ লাভ করিতেছি,

সেই আনন্দই আজ আমাকে পীড়িত করিতেছে—কারণ আমি স্পষ্টই বুঝিয়াছি, আমাদের এই মিলনের আনন্দ ক্ষণস্থায়ী, জরাব্যাধি-মৃত্যু আমাদের সুখের পথের প্রবল অন্তরায়।”

সিদ্ধার্থের মনের সুখশান্তি-আনন্দ অন্তর্হিত হইয়াছে। তিনি আপনার মহোচ্চ সংকল্প সাধনার জন্য সর্ব্বস্ব ত্যাগ করিতে প্রস্তুত হইয়াছেন। তিনি এক্ষণে স্নেহমমতার বন্ধন ছিঁড়িয়া গৃহত্যাগের সুযোগ খুঁজিতে লাগিলেন।

গভীর রাত্রি, পৌরগণ সুখসুপ্ত। সিদ্ধার্থ নিদ্রিতা পত্নীর পার্শ্বে গভীর ধ্যানে নিমগ্ন ছিলেন। তখন তিনি আপন হৃদয়ের নিভৃত স্থান হইতে বাণী শুনিলেন—সময় উপস্থিত। সুপ্তা পত্নীর মুখের দিকে চাহিয়া তিনি মনে মনে কহিলেন, “প্রিয়তমে, জীবের অপরিহার্য্য দুঃখে আমার চিত্ত ব্যথিত হইয়া আছে; সকল মানবের দুঃখ শিরে ধারণ করিয়া আমাকে সাধনা করিতে হইবে। আমাদের বিচ্ছেদ এই অনন্তকল্যাণ লাভের সহায়তা করুক; সর্ব্ব মানবের হিতকর, কল্যাণকর এই মুক্তির পথ আবিষ্কার না করিয়া আমি আর গৃহে ফিরিব না।”

সিদ্ধার্থ একবার স্নেহকরুণ নয়নে পত্নীর ও নবজাত পুত্রের মুখ নিরীক্ষণ করিয়া ধীরপদে কক্ষের বাহিরে আসিলেন। সেই শান্ত-স্তব্ধ নিশীথে আকাশ, বাতাস, নক্ষত্র সকলেই নিঃশব্দে ভাবী মহাপুরুষকে সীমাহীন পথে আহ্বান করিয়া লইল। সিদ্ধার্থ কোনোরূপে তাঁহার সারথি ছন্দককে সম্মত করিয়া অশ্ব-পৃষ্ঠে গৃহত্যাগ করিলেন। আজন্মঅধ্যুষিত গৃহের সুখস্মৃতির

সহিত তুমুল সংগ্রাম করিতে করিতে ক্ষিপ্রগামী অশ্বপৃষ্ঠে সিদ্ধার্থ অগ্রসর হইতেছিলেন। রাত্রিশেষে অনোমা নদীতীরে প্রভাতের শিশিরস্নাত অরুণরশ্মি তাঁহার নয়ন স্পর্শ করিল।

নদীর পরপারে গমন করিয়া সিদ্ধার্থ অশ্ব হইতে অবতরণ করিলেন; নিরাভরণ হইয়া পরিচ্ছদ সারথির হস্তে অর্পণ করিয়া কহিলেন, "যাও, তুমি অবিলম্বে কপিলবাস্তুনগরে গমন করিয়া জনকজননী ও পরিজনদিগকে আমার কুশল সমাচার জ্ঞাপন কর।" অশ্রুসিক্তলোচনে সারথি ফিরিয়া চলিল। এইখানে সিদ্ধার্থ তাঁহার কেশমুণ্ডন করেন এবং এক ব্যাধের সহিত বস্ত্রবিনিময় করিয়া ছিন্ন কাষায় বস্ত্র পরিধান করেন।

সিদ্ধার্থ ভিখারীবেশে অজানা পথ ধরিয়া চলিতে লাগিলেন। কোন্ প্রণালী অবলম্বন করিয়া তিনি সাধনায় প্রবৃত্ত হইবেন, তাহা তিনি জানিতেন না। বিভিন্ন সাধনপদ্ধতির সহিত প্রত্যক্ষপরিচয়মানসে তিনি নানা সাধুসন্ন্যাসী ও ঋষির আশ্রম ভ্রমণ করিতেছিলেন। রাজগৃহে নৃপতি বিম্বিসারের সহিত তাঁহার সাক্ষাৎকার ঘটিয়াছিল। বিম্বিসার তাঁহাকে সংসারে ফিরাইবার জন্য ব্যর্থ চেষ্টা করিয়াছিলেন।

সিদ্ধার্থ সুপণ্ডিত আড়ার কালাম ও রামপুত্র রুদ্রকের নিকটে কিছুকাল ধর্ম্মশাস্ত্র অধ্যয়ন করেন। তিনি কিঞ্চিৎ শাস্ত্রজ্ঞান লাভ করিলেন বটে, কিন্তু এই সুপণ্ডিত ঋষিদিগের সাহচর্য্যে তাঁহার চিত্ত বিন্দুমাত্র শান্তিলাভ করিতে পারিল না। মুক্তির যে উদার পথ বাহির করিবার জন্য তিনি সর্ব্বত্যাগী

ভিখারী হইয়াছেন, তাঁহার এই অধ্যাপকগণ সেই পথের সন্ধানের জন্য কিঞ্চিন্মাত্র ব্যাকুলতা অনুভব করেন না। সত্যানুসন্ধানের প্রবল প্রেরণায় অবশেষে সিদ্ধার্থকে এই গুরুদের আশ্রয়ও ত্যাগ করিতে হইল। তাঁহার এই অসামান্য সত্যানুসন্ধিৎসা রুদ্রকের পাঁচটি শিষ্যকে বিমোহিত করিয়াছিল। তাঁহারা সিদ্ধার্থের সহিত বাহির হইয়া পড়িলেন।

অনুবর্ত্তী পঞ্চশিষ্যসহ সিদ্ধার্থ নানাস্থান ভ্রমণ করিয়া অবশেষে স্বচ্ছসলিলা নৈরঞ্জনার তীরে উরুবিল্ববনে উপস্থিত হইলেন। এই বনভূমির শান্তশোভা তাঁহার মন মোহিত করিল। সাধনার এই অনুকূল ক্ষেত্রে তিনি ধ্যানপ্রভাবে মুক্তির পথ আবিষ্কার করিবার সংকল্প করিলেন।

কৃচ্ছ্রসাধনা সুফল প্রসব করিবে মনে করিয়া তিনি দেহের দাবীর দিকে ভ্রূক্ষেপ না করিয়া অনাহারে, অনিদ্রায় দুঃখ-বিমুক্তির উপায় মনন করিতে লাগিলেন। কত রৌদ্র, কত বৃষ্টি, কত শীত, কত গ্রীষ্ম তাঁহার মাথার উপর দিয়া চলিয়া গেল—তিনি তাহা জানিতেও পারিলেন না। তাঁহার দৈহিক লাবণ্য বিলুপ্ত হইল, সুগঠিত বলিষ্ঠ বপু কঙ্কালে পরিণত হইল।

কিন্তু এত ক্লেশ, এত যাতনা স্বীকার করিয়াও সিদ্ধার্থ তাঁহার চিরবাঞ্ছিত বোধি লাভ করিতে পারিলেন না। তাঁহার চিত্তের ব্যাকুলতা কিছুতেই দূর হইল না। তিনি পরিশেষে এই সিদ্ধান্তে উপনীত হইলেন যে, কৃচ্ছ্রসাধনা দ্বারা বাসনার

অগ্নি নির্ব্বাপিত হইতে পারে না এবং ইহা দ্বারা সত্যের বিমল আলোকলাভ দুরাশামাত্র। একদা একটি জম্বুতরুতলে উপবিষ্ট হইয়া সিদ্ধার্থ তাঁহার মনের অবস্থা এবং কৃচ্ছ্রসাধনার ফলাফল বিচারে প্রবৃত্ত হইলেন। তিনি ভাবিলেন—'আমার দেহ ক্ষীণ, ক্ষীণতর হইয়াছে; উপবাসের দ্বারা আমি কঙ্কালে পরিণত হইলাম কিন্তু তথাপি নির্ব্বাণ-লোকের কোনো সন্ধানই পাইলাম না। আমার অবলম্বিত এই কৃচ্ছ্রসাধনার পন্থা কিছুতেই আর্য্যমার্গ হইতে পারে না। এক্ষণে যুক্তপানাহার-দ্বারা দেহকে বলিষ্ঠ করিয়া মনকে সত্যলোকের সন্ধানে নিযুক্ত করা কর্ত্তব্য।'

এইরূপ সিদ্ধান্তে উপনীত হইয়া তিনি নৈরঞ্জনার নির্ম্মল নীরে অবগাহন করিয়া স্নান করিলেন; তাঁহার শরীর এমন দুর্ব্বল হইয়া পড়িয়াছে যে, স্নানান্তে চেষ্টা করিয়াও তিনি নিজের শক্তিতে তীরে উঠিতে পারিলেন না। অবশেষে নদীবক্ষে অবনত একখানি বৃক্ষশাখা ধরিয়া তিনি কূলে উঠিলেন।

মন্থরগমনে সিদ্ধার্থ আপন কুটীরের দিকে চলিলেন। পথিমধ্যে বনপথে তিনি সংজ্ঞাহীন হইয়া ভূতলে পড়িয়া গেলেন। পঞ্চশিষ্য মনে করিলেন, সিদ্ধার্থের মৃত্যু ঘটিয়াছে। কৃচ্ছ্রসাধনার প্রতি সিদ্ধার্থ বীতশ্রদ্ধ হইয়াছেন বটে, কিন্তু তিনি কোন্ সাধনপ্রণালী অবলম্বন করিবেন, তাহা ভাবিয়া স্থির করিতে পারিতেছেন না। ভাবনার পর ভাবনার তরঙ্গ উঠিয়া

সিদ্ধার্থের সংশয়াকুল চিত্ত দোলাইতে লাগিল। এইরূপ অবস্থায় তিনি একদিন স্বপ্নে দেখিলেন, 'যেন দেবরাজ ইন্দ্র তাঁহার সম্মুখে একটি ত্রিতন্ত্রী হস্তে উপস্থিত হইয়াছেন ; উহার একটি তার দৃঢ়রূপে বাঁধা ছিল—তাহাতে আঘাত করিবামাত্র শ্রুতিকটু বিকৃত সুর বাহির হইল ; অন্য একটি তার নিতান্ত শিথিল ছিল, উহা হইতে কোনো স্বরই নির্গত হইল না। মধ্যবর্ত্তী তারটি না-শিথিল, না-দৃঢ় এমনই ভাবে যথাযথরূপে বাঁধা ছিল ; সেই তারটিতে ঘা পড়িবামাত্র মধুর সুরে চারিদিক পূর্ণ হইয়া উঠিল।"

নিদ্রাভঙ্গে সিদ্ধার্থের হৃদয় সত্যের বিমল আবির্ভাবে পূর্ণ হইল। সাধনার উদার মধ্যপন্থা তাঁহার মনশ্চক্ষুর প্রত্যক্ষ হইল। ভোগবিলাস ও কৃচ্ছ্রসাধনার মধ্যবর্ত্তী সত্যমার্গ অবলম্বন করিয়া তিনি বোধি লাভের জন্য স্থিরসঙ্কল্প হইলেন।

নিষ্ফল কঠোর সাধনায় স্বাস্থ্য ভগ্ন হইয়াছে বলিয়া সিদ্ধার্থ চিন্তিত হইলেন। তিনি বুঝিয়াছেন, বলিষ্ঠ দেহ এবং বলিষ্ঠ মন বোধি লাভের পক্ষে অনুকূল। দেহকে সবল করিয়া মনকে জাগরিত করিয়া তিনি নবীন সাধনায় পুনর্ব্বার প্রবৃত্ত হইবেন, স্থির করিলেন। এই সংকল্পে উপস্থিত হইয়া, তিনি একদিন শেষ রজনীতে সুস্নাতশুচি হইয়া একটি সুপরিষ্কৃত তরুতলে ধ্যানে উপবিষ্ট হইলেন।

সমীপবর্ত্তী সেনানীগ্রামের এক ধনবান্ বণিকের পুণ্যবতী দুহিতা সুজাতা বহু সাধনার ফলে একটি পুত্রধন লাভ করিয়া

সুবর্ণপাত্রে পায়সান্ন সাজাইয়া এইদিন বনদেবতার পূজা দিতে আসিলেন। তাঁহার এক সঙ্গিনী অগ্রে অগ্রে আসিতেছিলেন। তিনি তরুমূলে উপবিষ্ট ক্ষীণাঙ্গ সিদ্ধার্থের ধ্যানসুন্দর মুখের অপূর্ব্ব জ্যোতিঃ দেখিয়া বিস্মিত হইলেন এবং দৌড়িয়া গিয়া সুজাতাকে কহিলেন, "সখি, ত্বরায় চলিয়া আইস, দেবতা প্রসন্ন হইয়া তোমার ভক্তি-অর্ঘ্য গ্রহণের জন্য সশরীরে অবতীর্ণ হইয়াছেন।" হৃষ্টচিত্তে সুজাতা দ্রুতপদে তরুমূলে উপস্থিত হইয়া শ্রদ্ধাবিকম্পিত করে দেবতার হস্তে পায়সান্নের পাত্র প্রদান করিলেন। "তোমার কামনা পূর্ণ হউক" বলিয়া সিদ্ধার্থ তাঁহার মহৎ দান গ্রহণ করিলেন। সুস্বাদু পায়সান্ন ভোজন করিয়া তাঁহার দুর্ব্বলদেহে বলের সঞ্চার হইল। তিনি মধুরকণ্ঠে সুজাতাকে কহিলেন, "হে ভদ্রে, আমি দেবতা নহি, তোমারই মত মানুষ; তোমার মঙ্গল হস্তের মহৎ দান আজ আমার প্রাণ রক্ষা করিল, মনে নবীন উৎসাহের সঞ্চার করিয়া দিল। আমি যে সত্যের সন্ধানে রাজ্যসুখ ত্যাগ করিয়া সন্ন্যাসী হইয়াছি, তোমার এই অন্ন সেই সত্যলাভের সহায় হইল। আমার মনে আজ দৃঢ় ধারণা হইয়াছে যে, আমি সেই সত্যলাভ করিয়া কৃতার্থ হইতে পারিব। তোমার কল্যাণ হউক।"

এই ঘটনার পরে সিদ্ধার্থ নিয়মিত পানাহারে প্রবৃত্ত হইলেন। তাঁহার এই পরিবর্ত্তন পঞ্চশিষ্যের মনে গভীর সন্দেহের সঞ্চার করিল। তাঁহারা ভাবিলেন, সিদ্ধার্থ তাঁহার জীবনের মহৎ

উদ্দেশ্য বিস্মৃত হইয়া সাধনার সত্যপথ হইতে দূরে সরিয়া যাইতেছেন। এতদিন তাহারা যাঁহাকে গুরু বলিয়া মানিয়াছেন, এখন তাঁহাকে ত্যাগ করিয়া চলিলেন। বিমুখ শিষ্যদের এই শ্রদ্ধাহীনতা সিদ্ধার্থকে পীড়িত করিল; অন্তরের সেই বেদনা ঝাড়িয়া ফেলিয়া তিনি প্রশান্তচিত্তে একাকী মহাসাধনায় প্রবৃত্ত হইবার জন্য প্রস্তুত হইলেন।

নৈরাশ্যের মেঘ কাটিয়া যাওয়ায় সিদ্ধার্থের চিত্ত আনন্দে ভরিয়া উঠিল। তাঁহার হৃদয়ের আনন্দে বিশ্বপ্রকৃতি প্রসন্নমূর্ত্তি ধারণ করিল। তিনি যখন মৃদুলগমনে বোধিদ্রুমের দিকে অগ্রসর হইতেছিলেন, তখন তাঁহারই আনন্দপুলকে পদতলে ধরিত্রী যেন শিহরিয়া উঠিতেছিলেন। আপনার মহাসাধনার সফলতাসম্বন্ধে সন্দেহের শেষরেখাটুকু পর্য্যন্ত যখন নিঃশেষে দূর হইল, তখন সিদ্ধার্থ অন্তর ও বাহির হইতে ক্রমাগত আশার বাণী শুনিতে লাগিলেন। অন্তর ও বাহির সর্ব্বদিক্ হইতে তাঁহাকে আহ্বান করিয়া যেন ইহাই বলিতেছিল—"হে সাধক, হে বরেণ্য, তোমার সিদ্ধিলাভের মাহেন্দ্রক্ষণ সমাগতপ্রায়, তুমি মহাসাধনায় সিদ্ধিলাভ করিয়া কল্যাণের আকর নির্ব্বাণলোক আবিষ্কার কর।"

শ্যামলস্নিগ্ধ সন্ধ্যাকালে সিদ্ধার্থ বোধিদ্রুমমূলে নবীন তৃণ বিছাইয়া সমাসীন হইলেন। সাধনায় প্রবৃত্ত হইবার পূর্ব্বেই তিনি সংকল্প করিলেন:—

"ইহাসনে শুষ্যতু মে শরীরং
ত্বগস্থি মাংসং প্রলয়ঞ্চ যাতু।
অপ্রাপ্য বোধিং বহুকল্পদুর্লভাং
নৈবাসনাৎ কায়মতশ্চলিষ্যতে॥"

এই আসনে আমার শরীর শুকাইয়া যায়, যাক্; ত্বক্, অস্থি, মাংস, ধ্বংসপ্রাপ্ত হয়, হউক; তথাপি বহুকল্পদুর্লভ বোধি লাভ না করিয়া আমার দেহ এই আসন ত্যাগ করিয়া উঠিবে না।

পুরুষসিংহ সিদ্ধার্থ এতদ্রূপ মহাসংকল্পের বর্ম্মে আবৃত হইয়া সাধন-সমরে প্রবৃত্ত হইলেন। শুদ্ধ ও নিষ্পাপ হইবার জন্য তিনি আপনার অন্তরের অন্তরতম প্রদেশর প্রসুপ্ত পাপলালসা গুলি উপাড়িয়া ফেলিবার নিমিত্ত যুদ্ধ করিতে লাগিলেন। নির্ব্বাণের পূর্ব্বে দীপশিখা যেমন অল্প সময়ের জন্য দাউ দাউ করিয়া জ্বলিয়া উঠে, সিদ্ধার্থের পাপলালসাগুলি চিরকালের জন্য নির্ব্বাপিত হইবার পূর্ব্বে কিছুক্ষণের জন্য তেমনি আর একবার প্রদীপ্ত হইয়া উঠিল। এই বিদ্রোহী পাপসমূহের সহিত তাঁহার অন্তরে যে তুমুল কুরুক্ষেত্রের যুদ্ধ ঘটিয়াছিল, বিবিধ কাব্যে ও ধর্ম্মগ্রন্থে তাহার চমৎকার রূপক বর্ণনা রহিয়াছে। পাপবাহিনীর সহিত সিদ্ধার্থের সেই সংগ্রামের বর্ণনা পাঠ করিলে মৃতকল্প ব্যক্তির হৃদয়েও অপূর্ব্ব বলের সঞ্চার হয়। নানা প্রলোভন দেখাইয়া কামলোকের অধিপতি মার সিদ্ধার্থকে প্রলুব্ধ করিতে উদ্যত হইবামাত্র তিনি সুদৃঢ়কণ্ঠে কহিলেন ঃ—

"মেরুঃ পর্ব্বতরাজ স্থানতু চলেৎ সর্ব্বং জগন্নো ভবেৎ
সর্ব্বে তারকসঙ্ঘ ভূমি প্রপতেৎ সজ্যোতিষেন্দ্রা নভাৎ।
সর্ব্বে সত্ত্ব করেয় একমতয়ঃ শুষ্যেন্মহাসাগরো
নত্বেব দ্রুমরাজ মূলোপগতশ্চাল্যেত অস্মদ্বিধঃ ॥"

যদি পর্ব্বতরাজ মেরু স্থানচ্যুত হয়, সর্ব্বজগৎ শূন্যে মিশিয়া যায়, চন্দ্র, সূর্য্য, গ্রহরাজি খণ্ড খণ্ড হইয়া আকাশ হইতে ভূমিতে পতিত হয়, বিশ্বের সকল জীব একমত হয় এবং মহাসাগর শুকাইয়া যায়; তথাপি আমাকে এই দ্রুমমূল হইতে বিন্দুমাত্র বিচলিত করিতে পারিবে না।

অতঃপর পাপসৈন্যগণ মারের নির্দ্দেশ অনুসারে নানা প্রলোভনে সিদ্ধার্থকে প্রলুব্ধ করিতে চেষ্টা করিল। কিন্তু তাঁহার অবিচলিত চিত্তের অমিতবিক্রম তাহাদের সকল চাতুরী ব্যর্থ করিয়া দিল। অবশেষে স্বয়ং মার নানা আয়ুধে সজ্জিত হইয়া সম্মুখসংগ্রামে অগ্রসর হইল। পুরুষসিংহ সিদ্ধার্থ বজ্র-গম্ভীর কণ্ঠে কহিলেন, "তুমি একাকী কেন——

সর্ব্বেয়ং ত্রিসাহস্র মেদিনী যদি মারৈঃ প্রপূর্ণা ভবেৎ
সর্ব্বেষাং যথ মেরু পর্ব্বতবরঃ পাণীসু খড়্গা ভবেৎ।
তে মহ্যং ন সমর্থ লোম চালিতুং প্রাগেব মাং ঘাতিতুং
কুর্য্যাচ্চাপি হি বিগ্রহে স্ম বর্ম্মিতেন দৃঢ়ম্ ॥

এই তিন সহস্র মেদিনী যদি মারদ্বারা প্রপূর্ণ হয়, প্রত্যেক মারের হস্তের খড়্গ যদি পর্ব্ববর মেরুর ন্যায় প্রকাণ্ড হয়,

তথাপি বিগ্রহে দৃঢ়বর্ম্মিত আমাকে আঘাত করা দূরে থাকুক, একবিন্দুও টলাইতে পারিবে না।”

মার পলায়ন করিল। সকল বাসনা, সকল সংস্কার হইতে মুক্তিলাভ করিয়া সিদ্ধার্থের চিত্ত সত্যের বিমল আলোকে পরিপূর্ণ হইল। সাধনায় সিদ্ধিলাভ করিয়া তিনি এখন “বুদ্ধ” হইলেন।

সিদ্ধার্থ এক্ষণে বুদ্ধত্ব লাভ করিয়াছেন। তিনি সকলপ্রকার প্রপঞ্চ, শোক, মোহ, বাসনা হইতে মুক্তিলাভ করিয়া অমৃতের অধিকারী হইলেন। তিনি যে জয়লাভ করিয়া অনন্তজ্ঞানশালী হইয়াছেন, সেই জয়ের আর পরাভব নাই।

যে দুঃখবিমুক্তির উদার পথের সন্ধানে সিদ্ধাথ বাহির হইয়াছিলেন, সাধনার সেই মধ্যপথ এখন তাঁহার প্রজ্ঞাগোচর হইল। সকল বাসনার ক্ষয় হইবামাত্র তাঁহার চিত্ত নির্ব্বাণ-প্রাপ্ত হইল। যে গৃহকারক জীবের মধ্যে থাকিয়া গৃহনির্ম্মাণ করে, তাহাকে নব নব জন্ম দান করিয়া দুঃখ দিয়া থাকে, দিব্যনেত্রে সিদ্ধার্থ তাহাকে দেখিতে পাইলেন, জ্ঞানানলে গৃহকারকের কাষ্ঠদণ্ড ও গৃহাবলম্বন ভস্মীভূত হইয়া গেল। অহঙ্কারের উচ্ছেদ হওয়ায় বিশ্বভুবনব্যাপ্ত অনন্ত আনন্দের সহিত তাঁহার নিবিড় যোগ হইল।

সিদ্ধার্থ এখন আর সিদ্ধার্থ নহেন। তাঁহার তৃষ্ণা নাই, জ্ঞান দ্বারা সংশয় ছেদন করিয়া তিনি অমৃতপদলাভ করিয়াছেন। তিনি এখন ‘বুদ্ধ’ অর্থাৎ জ্ঞানী।

বুদ্ধ যে অমৃত লাভ করিয়াছেন, কেমন করিয়া তিনি তাহা একাকী গোপনে সম্ভোগ করিবেন? একমাত্র আপনার নহে, সকল মানবের দুঃখ শিরে লইয়াই তো তিনি সাধনায় প্রবৃত্ত হইয়াছিলেন; সুতরাং তিনি তাঁহার সাধনলব্ধ অমৃতান্ন সর্ব্বমানবের মধ্যে বিতরণ না করিয়া নীরবে থাকিবেন কেমন করিয়া?

একটি দ্বিধা তাঁহার মনে আসিল। যাহারা অহংবোধের খাঁচার মধ্যে পোষাপাখীর মত সুখে চলাফিরা করিতেছে, খোলা আকাশে যাহারা বিহার করিতেই ভয় পায়, সহসা তিনি তাহাদিগকে অজানা পথে আহ্বান করিলে; তাহারা সেই পথে বাহির হইতে চাহিবে কেন?

এমনি করিয়া সংস্কারের, অবিদ্যার প্রাচীর রচনা করিয়া যাহারা তাহারই মধ্যে চিরকাল গতিবিধি করিতেছে, তাহাদের মনে এই এক বিষম আতঙ্ক রহিয়াছে যে, এই প্রাচীরটা ভাঙ্গিয়া ফেলিলেই তাহাদিগকে এক অন্তহীন ভীষণ অন্ধকারের মধ্যে নিমগ্ন হইতে হইবে।

বুদ্ধ ভাবিলেন, ইহাদের নিকট অতর্কিতভাবে নূতন সত্য লইয়া উপস্থিত হওয়া বিড়ম্বনা। আপন মনে এইরূপ নানা বাদানুবাদ করিবার পরে অবশেষে তাঁহার স্মরণ হইল, রামপুত্র রুদ্রকের আশ্রম হইতে কৌণ্ডিল্য, অশ্বজিৎ, ভদ্রিক, বপ্র ও মহানাম এই পাঁচটি সত্যানুরাগী তরুণ যুবক একদা অমৃতান্ন-লাভের নিমিত্ত তাঁহার অনুগামী হইয়াছিলেন। তখন তাঁহার

আপনার ভাণ্ডারই রিক্ত ছিল; সুতরাং তিনি তাঁহাদিগকে ক্ষুধার অন্ন দিতে পারেন নাই। সত্য বটে, তিনি যখন কৃচ্ছ্র-সাধনা ত্যাগ করিয়া নূতন সাধনপদ্ধতি অবলম্বন করেন, তখন তাঁহারা বীতশ্রদ্ধ হইয়া তাঁহাকে একাকী ফেলিয়া চলিয়া গিয়াছিলেন, কিন্তু তথাপি তাঁহারা সত্যানুরাগী সে বিষয়ে সন্দেহ নাই। বুদ্ধ তাঁহার সদ্‌ধর্ম্মের অমৃতবাণী সর্ব্বপ্রথমে ইঁহাদিগকে শুনাইবার নিমিত্ত কাশীর নিকটবর্ত্তী ঋষিপত্তনে গমন করেন।

কৌণ্ডিল্য-প্রমুখ শিষ্যগণ সিদ্ধার্থের বুদ্ধত্বলাভের সংবাদ পাইয়া সম্পূর্ণ বিশ্বাস করিতে পারেন নাই। এমন কি তাঁহারা সিদ্ধার্থের আগমনের সংবাদ পাইয়া স্থির করিয়াছিলেন যে, তাঁহারা সত্যভ্রষ্ট সিদ্ধার্থকে কদাচ গুরুর সম্মান দেখাইবেন না। কিন্তু বুদ্ধ যখন তাঁহাদের সম্মুখে আসিয়া উপস্থিত হইলেন, তখন তাঁহার নির্ব্বিকার সৌম্যমুখকান্তি দেখিয়া তাঁহাদের মনের সকল সন্দেহ দূর হইল। তাঁহারা শ্রদ্ধাপূর্ব্বক তাঁহার চরণ বন্দনা করিলেন।

ভক্তিমান্ শিষ্যগণ তাঁহাদের হৃদয়কুম্ভের আবরণ উন্মোচন করিয়া গুরুর সম্মুখে স্থাপন করিলেন। তাঁহাদের আগ্রহাতিশয়ে ভগবান্ বুদ্ধ সদ্‌ধর্ম্মের অমৃতরসে তাঁহাদের হৃদয়ভাণ্ড পূর্ণ করিয়া দিতে লাগিলেন।

শিষ্যেরা বুঝিলেন—“কল্যাণময় মুক্তির পথ ভোগবিলাস নহে, কৃচ্ছ্রসাধনাও নহে; তাহা এই দুইয়ের মাঝখানে

অবস্থিত। জগতে দুঃখ আছে, ইহা সত্য। জন্মে দুঃখ, জরা-ব্যাধিমৃত্যুতে দুঃখ, প্রিয়ের সহিত বিচ্ছেদে দুঃখ, অপ্রিয়ের সহিত মিলনে দুঃখ। মানুষ আত্মশক্তিতেই, অন্য কাহারো উপর নির্ভর না করিয়া, এই দুঃখের হাত হইতে অব্যাহতি পাইতে পারে। বাসনার বিলোপ ঘটিলেই এই দুঃখ দূর হয়; এই নিমিত্ত অষ্টাঙ্গ সাধনা গ্রহণীয়, অর্থাৎ দৃষ্টি, সংকল্প, বাক্য, ব্যবসায়, জীবিকা, চেষ্টা, স্মৃতি ও ধ্যানে সাধুতা অবলম্বন করিতে হয়। ধ্যানপ্রভাবে সাধক মন হইতে সকল পাপলালসা দূর করিবেন; চিত্তকে সুখদুঃখের ঊর্দ্ধে উন্নত করিয়া পবিত্রতা ও শান্তির মধ্যে বিহার করিবেন। তিনি ভাবিবেন, "সমস্ত স্ত্রী, সমস্ত পুরুষ, সমস্ত আর্য্য, সমস্ত অনার্য্য, সমস্ত দেব, সমস্ত মনুষ্য, নরকাদি স্থিত জীব বৈররহিত হইয়া, বাধারহিত হইয়া, সুখী হইয়া আপনাদিগকে পরিচালিত করুক।"

"জননী যেমন আপনার প্রাণ দিয়াও পুত্রের প্রাণ রক্ষা করিয়া থাকেন, সাধক তেমনি সকল প্রাণীর প্রতি অপরিমেয় প্রীতি পোষণ করিবেন; সকল সময়ে, সকল অবস্থায় তিনি তাঁহার মনকে এইরূপ মৈত্রীময় ভাবনায় নিবিষ্ট রাখিলেন।"

ভগবান্ বুদ্ধ তাঁহার এই আদিকল্যাণ, মধ্যকল্যাণ, অন্তকল্যাণ সদ্‌ধর্ম্মের অপূর্ব্ব বাণী শিষ্যদিগকে শুনাইলেন। তাঁহারা এই ধর্ম্মকে শিরোধার্য্য করিয়া লইলেন।

কিছুদিনের মধ্যে বুদ্ধের শিষ্যসংখ্যা ষাট হইল এবং তাঁহার খ্যাতি চারিদিকে ব্যাপ্ত হইয়া পড়িল। বুদ্ধের এই শিষ্যদলের

সম্মিলনী "সঙ্ঘ" নাম ধারণ করিল। সমস্ত বর্ষা-ঋতু তিনি তাঁহার শিষ্যদিগের সহিত নবধর্ম্ম বিস্তৃতরূপে আলোচনা করিলেন। বর্ষান্তে তিনি শিষ্যদিগকে কহিলেন, "ভিক্ষুগণ, বহুজনের হিতের জন্য, বহুজনের সুখের জন্য, লোকের প্রতি অনুকম্পা করিয়া তোমরা এই নবধর্ম্মের নির্ম্মল বাণী দেশে দেশে দিকে দিকে প্রচার কর। অমৃতের স্বাদ পাইলেই মানব প্রবৃত্তির দাসত্ব ত্যাগ করিয়া নির্ব্বাণ-পথের যাত্রী হইবে।"

মগধ, বঙ্গ, কলিঙ্গ, উৎকল, কোশল, বারাণসী প্রভৃতি নানারাজ্যে ভগবান্ বুদ্ধ শিষ্যগণসহ তাঁহার সদ্ধর্ম্ম প্রচার করেন। আর্য্য ও অনার্য্য সকলেই তাঁহার ধর্ম্ম গ্রহণ করিল।

বুদ্ধের বাণী ভারতীয় পতিতদিগের কর্ণে অভয়মন্ত্র শুনাইয়াছিল এবং তাঁহার প্রচারিত ধর্ম্ম তাহাদিগকে আশ্রয়দান করিয়াছিল। থেরগাথায় একজন থের নিজ মুখে আপনার জীবনকাহিনী এইরূপ ব্যক্ত করিয়াছেন :—"নীচকুলে আমার জন্ম, আমি দীন-দরিদ্র ছিলাম, আমার ব্যবসায়ও অতি নীচ ছিল, লোকে আমাকে অবজ্ঞা করিত। আমি অবনতমস্তকে সকলকে সম্মান দেখাইতাম। অতঃপর আমি মহানগরী মগধে ভিক্ষুসমভিব্যাহারী মহাপুরুষ বুদ্ধের দর্শন পাই। তাঁহার দর্শনমাত্র আমার চিত্ত ভক্তিতে অবনত হইল, আমি মাথার বোঝা ছুঁড়িয়া ফেলিয়া তাঁহার শ্রীপাদপদ্মে আত্মসমর্পণ

করিলাম। সেই লোকশ্রেষ্ঠ আমার প্রতি করুণা করিয়া দণ্ডায়মান হইলে, আমি তাঁহার অনুগামী শিষ্য হইবার অধিকার চাহিলাম। করুণাময় প্রভু তৎক্ষণাৎ আমাকে সম্বোধন করিয়া কহিলেন, 'আইস সাধু' আমার সহিত আইস।"

বুদ্ধ অসঙ্কোচে পতিতা বারাঙ্গণা আম্রপালীর গৃহে অন্ন গ্রহণ করিয়াছিলেন। তাঁহার এই ব্যবহারের তাৎপর্য্য গ্রহণ করিতে না পারিয়া লিচ্ছবিরাজগণ অসন্তোষ প্রদর্শন করায়ও তিনি কিছুমাত্র বিচলিত হন নাই। মহাপুরুষের করুণার শুভ্ররশ্মিসম্পাতে পতিতা নারীর চিত্ত-শতদল নিমেষমধ্যে প্রস্ফুটিত হইয়াছিল এবং তাহার মনোহর সুগন্ধ সমগ্র বৌদ্ধ সমাজকে বিস্মিত করিয়াছিল।

সকল মানবের বরণীয় এই মহাগুরু অনর্থকর জাতিভেদ, ধনগৌরব, পদগৌরব প্রভৃতি অগ্রাহ্য করিতেন বলিয়াই উচ্চনীচ, ধনি-দরিদ্র, আর্য্য-অনার্য্য সকলেরই চিত্তে তাঁহার বাণী অবাধে প্রবেশ লাভ করিয়াছিল এবং তাঁহার বাণী সার্ব্বভৌম বলিয়া সর্ব্বপ্রথমে ভারতের পতিত জাতি উহা আনন্দে গ্রহণ করিয়াছিল। এই উদার ধর্ম্মপ্রভাবে ক্ষৌরকার উপালি হীনজাতি হইয়াও মহাপুরুষ বুদ্ধের দক্ষিণ হস্ত হইলেন। তিনি আর শূদ্র রহিলেন না, পরমসাধু অর্হৎ এবং সদ্ধর্ম্মের ব্যাখ্যাতা হইয়া পরম সম্মান লাভ করিলেন।

বৃদ্ধ বয়সে পরিব্রাজকরূপে ভ্রমণ করিতে করিতে বুদ্ধ পাবা-

গ্রামের চুন্দনামক এক কর্ম্মকারের ভবনে আতিথ্য গ্রহণ করেন। শ্রদ্ধাশীল চুন্দের প্রদত্ত অন্ন-পিষ্টক ও শুষ্ক শূকরমাংস ভোজন করিয়া তিনি রক্তামাশয় রোগে আক্রান্ত হন।

এখান হইতে তিনি অসুস্থ দেহে কুশীনগরের উপপত্তনে শালকুঞ্জে গমন করেন এবং তথায় ৮১ বৎসর বয়সে এই মহাপুরুষের পরিনির্ব্বাণলাভ হয়।

# তৃতীয় অধ্যায়

—:(*):—

## বুদ্ধ ও সংঘ

বুদ্ধ-শিষ্যের তিনটি আশ্রয়। বুদ্ধ, ধর্ম্ম ও সংঘ। সাধন-জীবনের আরম্ভেই তিনি প্রাণীহত্যা, চৌর্য্য, ব্যভিচার, মিথ্যা-ভাষণ, মদ্যপান, অপরাহ্ন ভোজন, নৃত্যগীত, মাল্যধারণ, গন্ধদ্রব্যলেপন, কোমল-শয়ন, এবং স্বর্ণরৌপ্য-প্রতিগ্রহ—এই দশটি বর্জ্জনের শিক্ষা গ্রহণ করিয়া থাকেন। এই দশটি "শীল" তিনি স্বেচ্ছায় বরণ করেন। দুঃখমোচনের নিমিত্ত বুদ্ধ-শিষ্য এই যে সাধনা গ্রহণ করেন, ইহা গভীর সংযমের সাধনা।

লোকশ্রেষ্ঠ বুদ্ধ স্বয়ং এই দুঃখমুক্তির সাধনা আপন জীবনে আচরণ করিয়াছিলেন। তিনি সিদ্ধিলাভের পরে দীর্ঘকাল তাঁহার এই সদ্‌ধর্ম্মের অমৃতবাণী লোকসমাজে প্রচার করিয়া আপন ধর্ম্মের প্রতিষ্ঠা করেন। শিষ্যদিগকে তিনি পদে পদে সংযমের সূত্রে বাঁধিতেন, তথাপি দলে দলে লোক তাঁহার শরণ লইয়াছিল কেন? বুদ্ধ তাঁহার জীবনে কি লাভ করিয়াছিলেন? এবং তাঁহার পুণ্যপ্রভাব যে মণ্ডলীর সৃষ্টি করিয়াছিল, সেই মণ্ডলী কোন্ লাভের আশায় সাংসারিক ভোগসুখ ত্যাগ করিয়া তাঁহাকেই আশ্রয় বলিয়া স্বীকার করিল?

মানব জীবনে দুঃখ আছে তাহা একান্ত সত্য; এবং সেই দুঃখ দূর করিবার জন্য গভীর সংযমের প্রয়োজন রহিয়াছে, ইহাও সত্য। এই অপরিহার্য্য দুঃখ দূর করিবার জন্য মহাপুরুষ যে সাধনা গ্রহণ করিয়াছিলেন তাহা কি কেবল বাসনা-বিলোপের সাধনা? বোধি লাভ করিয়া তিনি অমৃতমণ্ড পান করিয়াছিলেন। এই নির্ব্বাণ বা অমৃতলাভের নিমিত্তই তিনি দুঃখের মূলীভূত কারণ এবং তাহার নিবৃত্তির উপায় প্রত্যক্ষ করিয়াছিলেন। তিনি জানিয়াছিলেন,—

"জিঘচ্ছা পরমা রোগা সঙ্খারা পরমা দুক্খা" গৃধ্নুতা পরম রোগ এবং রূপবেদনা-সংজ্ঞা-সংস্কার-বিজ্ঞান এই প্রত্যয়জ অনুভূতিগুলি পরম দুঃখ। দুঃখের তথ্যটি যখন বোধগম্য হয়, তখনই দুঃখের উপশম হয়। ধম্মপদে উক্ত আছে "এতং ঞাত্বা যথাভূতং নিব্বানং পরমং সুখং" এই তত্ত্ব বুঝিয়াই পণ্ডিতেরা পরম সুখ লাভ করেন। ধম্মপদ বলেন,—

আরোগ্য পরম লাভা সন্তুট্ঠী পরমং ধনং
বিস্‌সাসা পরমা ঞাতী নিব্বানং পরমং সুখং

"আরোগ্য পরম লাভ, সন্তুষ্টি পরম ধন, বিশ্বাস পরম জ্ঞাতি, নির্ব্বাণ পরম সুখ।"

বুদ্ধ আপনার জীবনে এই পরম সুখ লাভ করিয়াছিলেন। দুঃখোপশমে তিনি এমন সদাপ্রসন্ন সৌম্যকান্তি লাভ করিয়াছিলেন যে, তাঁহার মুখশ্রী দেখিয়া দর্শকমাত্রের হৃদয়ই শ্রদ্ধায় অবনত হইত। পূর্ব্বেই উক্ত হইয়াছে, ঋষিপত্তনে আগমনের



বুদ্ধ—উপদেষ্টা

সংবাদ পাইয়া তাঁহার পঞ্চশিষ্য পণ করিয়াছিলেন, গৌতমকে তাঁহারা কিছুতেই গুরু বলিয়া স্বীকার বা সম্মান করিবেন না; কিন্তু তাঁহারা তাহা পারিলেন না। তাঁহার মুখকান্তি দেখিয়াই তাঁহাদের মস্তক আপনাআপনিই অবনত হইয়াছিল। এই পাঁচটি সত্যানুরাগী সাধককে লইয়া বুদ্ধের আশ্রয়ে আপনা-আপনি যে মণ্ডলীর সূত্রপাত হইল, সেই মণ্ডলীটি একটু বাড়িয়া উঠিয়াই "সংঘ" নাম ধারণ করিল। কোন্ সূত্র অবলম্বন করিয়া দানা বাঁধিয়া এই দলটি মূর্ত্তি পরিগ্রহ করিল? মহাপুরুষের অন্তর্নিহিত অপার প্রেমই নিঃসন্দেহ এই মিলনের সূত্র। এই প্রেমিক মহাত্মার মধুর ব্যবহারে, মধুর বাক্যে মোহিত হইয়াই, অনুগত শিষ্যেরা পরম সুখ নির্ব্বাণলাভের সাধনা গ্রহণ করিয়াছিলেন।

সংঘের উদ্ভবকালে বুদ্ধের শিষ্যেরা যাঁহাকে আশ্রয় গ্রহণ করিয়াছিলেন, তিনি প্রেমবান্ ও মহাপ্রাণ শিক্ষক;—শুষ্ক শাস্ত্র কিংবা বিশুদ্ধ জ্ঞান নহেন। নির্ব্বাণপ্রাপ্ত ব্যক্তির বাণী কি, ব্যবহার কি, মানুষের সহিত এবং সমাজের সহিত তাঁহার সম্পর্ক কি, লোকশিক্ষক বুদ্ধ এই সকল প্রশ্নের মূর্ত্তিমান সমাধান ছিলেন।

নির্ব্বাণের সুখ কি গভীর, কেমন পরিপূর্ণ—তাহা বুদ্ধের জীবনে একান্ত সুস্পষ্টরূপে অভিব্যক্ত হইয়াছে। দেশদেশান্তরের সমস্ত প্রাণীর প্রতি তাঁহার হৃদয়ের যে অসীম করুণা ছিল, সেই করুণাই তাঁহাকে মহাসাধনায় প্রবৃত্ত করিয়াছিল।

"সকলের দুঃখ দূর হউক, সকলে সুখী হউক" ইহাই তাঁহার সাধনার মুখ্য উদ্দেশ্য ছিল। জ্ঞানানলে তিনি অবিদ্যা ভস্মীভূত করিয়াই সিদ্ধিলাভ করিয়াছিলেন এমন নহে; "জগতের সকল জীব সুখী হউক" এই মৈত্রীভাবনার দ্বারা তাঁহার অন্তর-বাহির নিঃসন্দেহ প্রেমের পুণ্যজ্যোতিতে উদ্ভাসিত হইয়াছিল। সাধন-সংগ্রামে এই মৈত্রীবলেই তিনি জয় লাভ করিয়া অমৃত-মণ্ড লাভ করিয়াছিলেন।

"মৈত্রী বলেন জিত্বা পীতো মেঽস্মিন্নমৃতমণ্ড"। বিনয়পিটকে মহাবগ্‌গে বোধিলাভের পর মহাপুরুষ বুদ্ধ তাঁহার নবলব্ধ মহাসত্য কিরূপে সম্ভোগ করিলেন তাঁহার কিঞ্চিৎ বিবরণ পাওয়া যায়। প্রথমতঃ সপ্তাহকাল তিনি বোধিদ্রুমমূলে বিমুক্তির সুখ অনুভব করিলেন। দ্বিতীয় সপ্তাহও অজপালের ন্যগ্রোধ-তরুতলে মুক্তির বিমল আনন্দসম্ভোগে যাপন করিলেন। তৃতীয় সপ্তাহে মুচলিন্দতরুমূলে তিনি তাঁহার আনন্দ অমৃতময়ী বাণী দ্বারা ব্যক্ত করিয়া কহিলেন,—"যিনি সকল বিষয়ে সন্তুষ্ট, ধর্ম্মজ্ঞাত, যিনি সত্যের সাক্ষাৎকার লাভ করিয়াছেন তাঁহার বিবেক সুখকর। সর্ব্বভূতে মৈত্রী ও অহিংসা সুখকর।* এই পৃথিবীতে অনাসক্তি ও কামনাহীনতা সুখকর। কিন্তু অহংবোধের

* সুখো বিবেকো তুট্‌ঠস্‌স সুতধম্মস্‌স পস্‌সতো,
অব্যাপজ্ঝং সুখং লোকে পাণভূতেসু সংযমো।
সুখা বিরাগতা লোকে কামানং সমতিক্কমো,
অস্মিমানস্‌স যো বিনয়ো এতং বে পরং সুখং। (মহাবগ্‌গ)

বিলোপই পরমসুখ।” এই উদানটির মধ্যে ভগবান্ বুদ্ধ তাঁহার সাধনার সংক্ষিপ্ত বিবরণই বলিয়া থাকিবেন। তিনি যে সত্যলাভ করিলেন তাহা লোকসমাজে প্রচার করিবেন কিনা পঞ্চম সপ্তাহে এই চিন্তা তাঁহার মনে উদিত হইয়াছিল। সংশয় দূর হইবার পরে, তিনি যখন তাঁহার অমৃতমণ্ড সকলকে পান করাইবার জন্য কৃতসঙ্কল্প হইলেন, তখন যেন উপনিষদের ঋষির ভাষায়ই বলিলেন,—

“অমৃতের দুয়ার খুলিয়া গিয়াছে; যাহাদের কাণ আছে তাহারা শোন। শ্রদ্ধাদ্বারাই এই অমৃতের সাক্ষাৎকার লাভ হইবে।”* এই বাণী ভারতবর্ষের চিরন্তন বাণী বলিয়াই মনে হয়। ধর্ম্মের যে মূলতত্ত্ব তিনি ব্যাখ্যা করিয়াছেন, তাহা নিজের নূতন সৃষ্টি বলিয়া চালাইবার চেষ্টা করেন নাই। তাঁহার নিজের কথায়ই মনে হয়, তিনি যেন হারানো ধন খুঁজিয়া বাহির করিয়াছিলেন। সূত্রপিটকে সংযুক্ত নিকায়ে তিনি বলিয়াছেন,—

“পার্ব্বত্যপথে চলিবার সময়ে কোন ব্যক্তি প্রাচীনকালের একটি পথ দেখিতে পাইলেন। সেই পথে প্রাচীনকালে কত লোক যাতায়াত করিত। সেই পথে চলিতে চলিতে তিনি সেকালের একটি পুরী দেখিলেন। মনোহর সে পুরী, তথাকার

---

* অপারূতা তেসং অমতস্স দ্বারা
যে সোতবন্তো পমুঞ্চন্তু সদ্ধং,
বিহিংসসঞ্ঞী পগুণং ন ভাসিং,
ধর্ম্মং পণীতং মনুজেসু ব্রহ্মে। (মহাবগ্গ)

প্রাসাদ উদ্যান, কুঞ্জ ও সরোবর প্রাচীরে বেষ্টিত; রমণীয় সেই স্থান। তিনি এখন কি করিবেন? ফিরিয়া আসিয়া রাজাকে কিংবা রাজমন্ত্রীকে তাহার বক্তব্য নিবেদন করিবেন এবং সেই প্রাচীন পুরী নূতন করিয়া নির্ম্মাণ করিতে অনুরোধ করিবেন। তাহা হইলে সেই নবাবিষ্কৃত প্রাচীন নগর আবার ধনে, জনে সমৃদ্ধ হইয়া উঠিবে। ভিক্ষুগণ, আমিও সেইরূপ একটি প্রাচীন পথ আবিষ্কার করিয়াছি। পুরাকালের মহাজ্ঞানীরা এই পথেই যাতায়াত করিতেন। এই পথে বিহার করিয়া আমি জন্মমৃত্যুর রহস্য বুঝিয়াছি। আমি যাহা বুঝিয়াছি তাহাই ভিক্ষু ও শ্রাবকদের নিকট প্রচার করিয়াছি।"

এইখানে যাহা ব্যক্ত হইয়াছে তাহা হইতে স্পষ্টই বোঝা গেল—বুদ্ধ যে ধর্ম্ম ব্যাখ্যা করিয়াছেন তত্ত্বের দিক্ দিয়া তাহার মধ্যে তিনি কোনো মৌলিকতারই দাবী করিতে চাহেন না। প্রাচীন সুরায় নূতন পাত্র পূর্ণ করিয়া তিনি ধর্ম্মক্ষেত্রে অবতরণ করিয়াছিলেন। কপিল ও পতঞ্জলি প্রভৃতি প্রাচীন ভারতের দার্শনিক পণ্ডিতগণ মহাপুরুষ বুদ্ধের আবির্ভাবের পূর্ব্বেই তাঁহাদের দার্শনিক নানা মত সুকৌশলে ব্যক্ত করিয়াছেন। তত্ত্বের দিক্ দিয়া বুদ্ধ তাঁহাদেরই পন্থা অনুসরণ করিয়া থাকিবেন। তথাপি তিনি যাহা বলিয়াছেন তাহা অপূর্ব্ব। পণ্ডিতবর মোক্ষমূলর ধর্ম্মচক্র-প্রবর্ত্তন সূত্রের ভূমিকায় বলিয়াছেন—"Never in the history of the world had a scheme of salvation been put forth so simple

